বেদে মন্ত্রভাগে ইশ্বর
আর
দার্শনিক তত্ত্ব।

# বেদের মন্ত্রভাগে ঈশ্বর

# ও

# দার্শনিক-তত্ত্ব

যোগেন্দ্র বাগচী

# বেদের মন্ত্রভাগে ঈশ্বর ও দার্শনিকতত্ত্ব

কলিকাতা সংস্কৃত কলেজের ভূতপূর্ব গবেষণাধ্যাপক,
কলিকাতা বিশ্ববিদ্যালয়ের ভূতপূর্ব দর্শনশাস্ত্রাধ্যাপক
৺মহামহোপাধ্যায়
ডক্টর যোগেন্দ্রনাথ বাগচী ডি. লিট্:
তর্কসাংখ্যবেদান্ততীর্থ কর্তৃক রচিত

সম্পাদক
ডক্টর শ্রীশীতাংশুশেখর বাগচী
এম্.এ ; এল্. এল্. বি. ; ডি. লিট্.
নির্দেশক, মিথিলা বিদ্যাপীঠ, দরভংগা

সংস্কৃত পুস্তক ভাণ্ডার
কলিকাতা—৬

# সম্পাদকের নিবেদন

'বেদের মন্ত্রভাগে ঈশ্বর ও দার্শনিকতত্ত্ব' নামক গ্রন্থ প্রকাশিত হইল। এই গ্রন্থে স্বর্গীয় গ্রন্থকার বেদের মন্ত্রভাগ উপজীবন করিয়া ভারতীয় বিভিন্ন দর্শন প্রস্থানের প্রধান আলোচ্য ও বিতর্কের বিষয় ঈশ্বরতত্ত্বের একটি সুসম্বদ্ধ পূর্ণাঙ্গ বিবরণ উপস্থাপন করিয়াছেন ; এবং সেই প্রসঙ্গে ভারতীয় দর্শনশাস্ত্রসমূহের বীজ যে বেদের মন্ত্রভাগে নিহিত রহিয়াছে— তাহা তাঁহার অনন্যসাধারণ প্রতিভার দ্বারা উদ্‌ঘাটন করিয়া দেখাইয়াছেন। মাত্র দার্শনিক চিন্তাই নহে, ভারতবর্ষের বিভিন্ন উপাসক সম্প্রদায়ের উপাসনা পদ্ধতিও যে সম্পূর্ণরূপে বেদ-মন্ত্র মূলক—ইহাও সূক্ষ্মাতিসূক্ষ্ম বিশ্লেষণ দ্বারা এই গ্রন্থে প্রদর্শন করা হইয়াছে। ভারতবর্ষের সভ্যতা ও সংস্কৃতির যাহা অনন্যসাধারণ বৈশিষ্ট্য তাহার মূল ভিত্তি বেদের মন্ত্রভাগেই প্রোথিত রহিয়াছে—এই ধ্রুব সত্যকে যাহাতে ভারতবর্ষের জনসাধারণ উপলব্ধি করিতে পারেন তাহার জন্যই এই গ্রন্থ রচনার আয়াস পরলোকগত গ্রন্থকার স্বীকার করিয়াছিলেন।

বর্ত্তমান সময়ে ভারতবর্ষ স্বাধীন রাষ্ট্র হইলেও ভারতীয় জনসাধারণের মনের পরতন্ত্র-প্রবণতা রাজযক্ষ্মার ন্যায় উত্তরোত্তর দুর্নিবার গতিতে বৃদ্ধি লাভ করিতেছে। অন্যান্য বিষয় ত দূরের কথা—সংস্কৃতে কৃতবিদ্য কোনও কোনও ছাত্র ও কোনও কোনও লব্ধপ্রতিষ্ঠ অধ্যাপক পর্য্যন্ত নিজেদের স্বাতন্ত্র্য বিসর্জন দিয়া বিদেশে যাইয়া বিদেশীয়গণের দ্বারপ্রান্তে নিষণ্ণ হইয়া তাঁহাদের নিকট হইতে মানপত্র লাভের আশায় উদ্‌গ্রীব হইয়া অপেক্ষা করিতেছেন। ভারতীয়গণের সামাজিক ও রাষ্ট্রিয় জীবনের অন্যান্য স্তরের পরমুখাপেক্ষিতার পরিমাণ কতদূর বৃদ্ধিপ্রাপ্ত হইয়াছে তাহা উল্লেখ না করিলেও চলে। ভারতের বাহির হইতে কোনও বিশেষজ্ঞ যতক্ষণ পর্য্যন্ত ভারতবর্ষের শিক্ষিত জনসাধারণকে

কোনও আলোর সন্ধান না দিতেছেন ততক্ষণ পর্য্যন্ত কোনও রূপেই আর তাঁহাদের মনের গাঢ় তমঃ অপসৃত হইতেছে না। কোনও রূপেই বিনষ্ট আত্মপ্রত্যয় ফিরিয়া আসিতেছে না।

অতএব এই পরিস্থিতিতে এই জাতীয় গ্রন্থের বিশেষ প্রয়োজন প্রত্যেক স্বস্থচেতা শিক্ষিত ব্যক্তিই স্বীকার করিবেন—ইহা আশা করা বোধ হয় অন্যায় হইবে না। আর সেই প্রয়োজন নিষ্পত্তিতে এই গ্রন্থ সহায়ক হইবে ইহা স্থির করিয়াই এই গ্রন্থ প্রকাশ করা হইল।

এই গ্রন্থ রচনা করিবার সময় স্বর্গীয় গ্রন্থকারের শরীর সম্পূর্ণরূপে জরাজীর্ণ অবস্থায় উপনীত হইয়াছিল। তাঁহার অন্তরঙ্গ শিষ্যগণের আগ্রহাতিশয় নিবন্ধন বার্ধক্যের ভার ও ব্যাধির প্রকোপকে উপেক্ষা করিয়া এই গ্রন্থ রচনাতে তিনি উদ্‌যুক্ত হন। কিন্তু গ্রন্থ সম্পূর্ণ হইলেও উহা সংশোধন করা তাঁহার পক্ষে আর সম্ভব হয় নাই। এই গ্রন্থের পাণ্ডুলিপি যেরূপে রক্ষিত ছিল সেই রূপেই ইহাকে মুদ্রণালয়ে অর্পণ করা হইয়াছে। সেজন্য ইহাতে ত্রুটি-বিচ্যুতি থাকা অসম্ভব নহে। যদি সম্ভব হয় তবে পরবর্ত্তী সংস্করণে পরিমার্জনা করা হইবে।

২৯, আমহার্ষ্ট ষ্ট্রীট
কলিকাতা-৯

শ্রীশীতাংশুশেখর বাগচী

# এই গ্রন্থে উল্লিখিত গ্রন্থ, গ্রন্থকার ও বিষয়ের সংক্ষিপ্ত সূচী



উপোদ্‌ঘাত সমাপ্ত

# বেদের মন্ত্রভাগে ঈশ্বর ও দার্শনিকতত্ত্ব গ্রন্থের

## সাধারণ সূচী

## বেদের মন্ত্রভাগে ঈশ্বর ও দার্শনিকতত্ত্ব গ্রন্থের

### বিশেষ সূচী

| বিষয় | পৃষ্ঠা |
|---|---|

বিষয় পৃষ্ঠা

---

# বেদের মন্ত্রভাগে ঈশ্বর ও দার্শনিক-তত্ত্ব

## উপোদ্‌ঘাত

বেদের মন্ত্রভাগ কেবল কর্মকাণ্ডের আলোচনাতেই পরিপূর্ণ, ইহাতে কোন দার্শনিকতত্ত্বের আলোচনা নাই, দার্শনিকতত্ত্বের আলোচনা মন্ত্র-যুগের বহু পরবর্তী উপনিষদ্‌ভাগে দেখিতে পাওয়া যায় এবং উপনিষদ্-ভাগেও যাহা দেখা যায় তাহাও ভারতবর্ষের নিজস্ব কিনা—এবিষয়ে অনেকে সন্দেহ করেন। এইরূপ অসদালোচনায় ভারতের তথাকথিত শিক্ষিত সমাজ ভারতীয় সভ্যতার প্রতি বিশেষভাবে সন্দিহান হইয়াছেন। বেদের মন্ত্রভাগ নিতান্ত নিঃসার আলোচনাতেই পরিপূর্ণ—এই সিদ্ধান্ত ভারতের বহির্ভাগ হইতে ভারতবর্ষে আসিয়াছে। ভারত-বর্ষের তথাকথিত শিক্ষিত সমাজও নির্বিচারবুদ্ধিতে এই অপসিদ্ধান্তকেও যথার্থ সিদ্ধান্ত বলিয়া গ্রহণ করিয়াছেন। ইহারা মনে করেন ভারতীয় সভ্যতা বা সংস্কৃতি বলিয়া কিছু নাই; যদিও বা থাকে তাহাতে উৎকৃষ্ট কিছু নাই। যদি কোন উৎকৃষ্ট থাকিয়াও থাকে তাহা ভারতের নিজস্ব নহে, তাহা সমস্তই অভারতীয়।

কদাচিৎ বা কোন ব্যক্তি ভারতের প্রতি অনুকম্পা পরবশ হইয়া ভারতীয় সভ্যতাতেও কদাচিৎ দুই-একটি ভাল কথা আছে—এইরূপ বলিয়া থাকেন। এই সমস্ত অসম্বদ্ধ প্রলাপের সমুচিত উত্তরপ্রদান বর্ত্তমান সময়ে নিতান্ত আবশ্যক হইয়াছে। বহুদিন হইতেই যে সমস্ত আবর্জনা-রাশি নিঃশঙ্কচিত্তে ভারতের স্কন্ধে স্থাপন করা হইয়াছে তাহার উৎসারণের জন্য ভারতবর্ষে বিশেষ প্রযত্ন পরিলক্ষিত হওয়া উচিত ছিল।

মিথ্যা প্রচারের নিরোধের জন্য ভারতীয় বিদ্বৎসমাজের যত্নশীল হওয়া একান্ত কর্ত্তব্য ছিল। কিন্তু আমাদের দুর্ভাগ্যের ও নিতান্ত পরিতাপের বিষয় এই যে, এখনও পূর্বের মতই নিঃশঙ্কচিত্তে ভারতবর্ষেরই অধিবাসী বিদ্বম্মান জনবৃন্দ ভারতীয় সভ্যতার মুকুটমণি ভারতের যথাসর্বস্ব বেদ হইতে আরম্ভ করিয়া ভারতীয় সভ্যতার নিদর্শনরূপে বিদ্যমান অন্য সমস্ত শাস্ত্ররাশিকে ও লোক চক্ষুতে হেয় প্রতিপাদন করিবার জন্য নির্বাধ প্রয়াস করিতেছেন। এজন্য আমরা অতি সন্তপ্তচিত্তে ভারতীয় সভ্যতার বিরোধে অপপ্রচারে নিরোধের জন্য বেদের মন্ত্রভাগের আলোচনায় প্রবৃত্ত হইয়াছি! ইচ্ছায় ও অনিচ্ছায় অনেকেই বলিতে বাধ্য হইয়াছেন যে, বেদের মন্ত্রভাগের মত সুপ্রাচীন গ্রন্থ পৃথিবীর মানব-সভ্যতায় আর দ্বিতীয় নাই। এই বেদ একমাত্র। ভারতেরই নিজস্ব বস্তু। পৃথিবীর অন্য কোন দেশ হইতে বেদ ভারতবর্ষে আনীত হইয়াছে ইহার কোন বিশ্বাসযোগ্য প্রমাণ এপর্যন্ত কেহ উপস্থাপিত করিতে পারেন নাই। এজন্য আমরা একমাত্র ভারতের নিজস্ব বস্তু বেদের মন্ত্রভাগ হইতে ঈশ্বরতত্ত্বের ও দার্শনিকতত্ত্বের প্রকাশ দেখাইব।

বেদ, মন্ত্র ও ব্রাহ্মণ এই দুইভাগে বিভক্ত। বেদের মন্ত্রভাগ ব্রাহ্মণভাগে ব্যাখ্যাত হইয়াছে। এজন্য বেদের ব্রাহ্মণভাগকে বেদের মন্ত্রভাগের ব্যাখ্যাস্বরূপ বলা যাইতে পারে। বেদের মন্ত্রভাগেই 'মন্ত্র' শব্দের পুনঃ পুনঃ উল্লেখ আছে। যেমন ঋক্-সংহিতার প্রথম অষ্টকে—"মন্ত্রং মনসা বনোমি তম্" (ঋক্ সং ১।২।৩৪।১৩); "মন্ত্রং বদত্যু-কৃথ্যম্" (ঋক্ সং ১।৩।২০।৫); "হৃদা যত্তষ্টান্ মন্ত্রঁ অশংসন্" (ঋক্ সং ১।৫।১১।৪); "মন্ত্রং বোচেমাগ্নয়ে" (ঋক্ সং ১।৫।২১।১); "আ নো মন্ত্রং সরথে হোপযাতন্" (ঋক্ সং ৮।৬।২।১১)। ঋক্ সংহিতার প্রদর্শিত মন্ত্রগুলিতে মন্ত্র শব্দ উল্লিখিত হইয়াছে! এইরূপ প্রত্যেক বেদেরই মন্ত্রভাগে মন্ত্রশব্দের পুনঃ পুনঃ উল্লেখ দেখিতে পাওয়া যায়। "অহে বুধ্নিয় মন্ত্রং মে গোপায়" (তৈঃ ব্রাঃ ১।২।১) এই বাক্যটি ভাষ্যকার শবরস্বামী উদ্ধৃত করিয়াছেন! এই সমস্ত মন্ত্রশব্দের অর্থ কি? বেদ-

মন্ত্রসমূহে যে মন্ত্র শব্দ পুনঃ পুনঃ উল্লিখিত হইয়াছে সেই মন্ত্রশব্দের অর্থ নির্ধারণ করিবার জন্য ভগবান্ জৈমিনি "তচ্চোদকেষু মন্ত্রাখ্যা" (জৈঃ সূঃ ২।১।৩২) এই সূত্রে মন্ত্রের লক্ষণ নির্দেশ করিয়াছেন। এই সূত্রের ভাষ্যে শবরস্বামী মন্ত্রের নানাবিধ লক্ষণ দেখাইয়াছেন এবং পরিশেষে বলিয়াছেন যে, বেদসম্প্রদায়রক্ষক অভিযুক্তগণ বেদের যে অংশকে মন্ত্র বলিয়া স্মরণ করিয়া আসিতেছেন, ব্যবহার করিয়া আসিতেছেন, মন্ত্র বলিয়া অধ্যয়ন ও অধ্যাপন করিতেছেন তাহাই মন্ত্র। ভাষ্যকার বলিয়াছেন—"অভিধানস্য চোদকেষু এবং জাতীয়কেষু অভিযুক্তা উপদিশন্তি মন্ত্রান্ অধীমহে মন্ত্রান্ অধ্যাপয়ামঃ মন্ত্রা বর্ত্তন্তে ইতি।" ইহার টীকাতে বার্তিককার বলিয়াছেন—"অধ্যেতৃবৃদ্ধব্যবহারসিদ্ধং চেদস্"। বস্তুতঃ, কথা এই যে, শব্দের অর্থ নিরূপণে শিষ্টগণের ব্যবহারই প্রমাণ। 'ঘট'পদের অর্থ কি, 'পট'পদের অর্থ কি—ইহা আমরা শিষ্টগণের ব্যবহার দ্বারাই অবধারণ করিয়া থাকি। বেদ সম্প্রদায়রক্ষক বৈদিকগণ বা যাজ্ঞিকগণ যাহাকে মন্ত্র বলিয়া ব্যবহার করিয়া থাকেন মন্ত্র পদের তাহাই অর্থ। যাঁহারা যে বিষয়ে অভিযুক্ত সেই বিষয়ে তাঁহাদের উক্তি বা ব্যবহারই প্রমাণ। এজন্য বেদসম্প্রদায়রক্ষক বৈদিক যাজ্ঞিকগণকে পরিত্যাগ করিয়া দেশান্তরের ব্যবহারদ্বারা বেদবাক্যের অন্তর্গত মন্ত্রশব্দের অর্থ নিরূপিত হইতে পারে না।

ভারত সুদীর্ঘ দিন হইতে বিদেশীয় জাতির অধীন হইলেও ভারতবর্ষের বেদের মন্ত্রশব্দের অর্থ বিদেশীয় বিজেতৃগণ নিরূপিত করিয়া দিবে ইহা কখনও সম্ভাবিত হইতে পারে না। এজন্য বেদের যাঁহারা ধারক, বাহক ও বেদার্থের অনুষ্ঠাতা তাঁহারাই বেদে অভিযুক্ত। বেদের অর্থ নির্ণয়ে তাঁহারই একমাত্র অধিকারী। অন্যেরা অনধিকার প্রবেশ করিতে উদ্যত হইলেও তাঁহাদের সে উদ্যম ব্যর্থতায় পর্যবসিত হইতে বাধ্য।

ঋগ্‌বেদের শাকল সংহিতা, যাহা সম্প্রতি ঋক্ সংহিতা নামে প্রসিদ্ধ, এই শাকল সংহিতা ব্যতীত ঋগ্বেদের শাঙ্খায়ন সংহিতা,

ও বাষ্কল সংহিতা প্রসিদ্ধ আছে। এজন্য যে মন্ত্র শাকল সংহিতায় আম্নাত হয় নাই, কিন্তু শাকল সংহিতার পরিশিষ্টভাগে আম্নাত হইয়াছে তাহাও ঋগ্‌বেদের অন্য সংহিতার মধ্যেই আম্নাত হইয়াছে। 'বালখিল্যসূক্ত' শাকল সংহিতার পরিশিষ্টভাগে আম্নাত হইয়াছে। আবার এই বালখিল্য সূক্তই ঋগ্বেদের শাঙ্খায়ন সংহিতার অন্তর্গতরূপে আম্নাত হইয়াছে। এইরূপ 'সংজ্ঞানসূক্ত' শাকল সংহিতার পরিশিষ্টে বলা হইয়াছে কিন্তু শাঙ্খ্যায়ন সংহিতার মধ্যেই তাহা পঠিত হইয়াছে। এজন্য শাকল সংহিতার পরিশিষ্টভাগে যে ঋক্ মন্ত্রগুলি আম্নাত হইয়াছে তাহা ঋক্‌মন্ত্রই নহে এরূপ ভ্রান্তির কোন অবকাশ নাই। ঋগ্বেদের কোন মন্ত্রসংহিতার পরিশিষ্টরূপে যে মন্ত্রগুলি পঠিত হইয়াছে সেই মন্ত্রগুলিই আবার ঋগ্বেদের অন্য সংহিতার মধ্যে আম্নাত হইয়াছে। যে ঋক্ মন্ত্র শাকল সংহিতায় আম্নাত হয় নাই তাহা ঋক্‌মন্ত্রই নহে—এরূপ ভ্রান্তি বহু পণ্ডিতজনেরও আছে। ঋক্‌সংহিতায় নিবিদধ্যায় পরিশিষ্টরূপ হইলেও ঋক্ সংহিতাতে নিবিৎ পাঠের উল্লেখ আছে। "শংসন্তি কেচিন্নিবিদো মনানাঃ" (ঋক্ সং ৫।১।১০) "কেচিৎ বহ্বৃচাঃ নিবিদঃ শংসন্তি"—সায়ণভাষ্য। নিবিদধ্যায় পরিশিষ্ট বলিয়া তাহা প্রক্ষিপ্ত নহে। নিবিতের উল্লেখ ঋক্ সংহিতায় আছে বলিয়া আধুনিকমতে নিবিদধ্যায় ঋক্ সংহিতারও পূর্বভাবী হওয়া উচিত।

বেদের মন্ত্র তিন প্রকার—ঋক্‌মন্ত্র, যজুর্মন্ত্র ও সামমন্ত্র। ঋক্ সংহিতাতেই তিন প্রকার মন্ত্র বলা হইয়াছে। "তমর্কেভিস্তং সামভিস্তং গায়ত্রৈশ্চর্ষণয়ঃ। ইন্দ্রং বর্ধন্তি ক্ষিতয়ঃ ॥" (ঋক্ সং ৬।১।২২) 'অর্কপদ'-দ্বারা যজুর্মন্ত্রের, 'সাম'পদদ্বারা সামমন্ত্রের ও 'গায়ত্র' পদদ্বারা গায়ত্র্যাদি-চ্ছন্দোযুক্ত শস্ত্ররূপ অপ্রগীত ঋক্‌মন্ত্রের উল্লেখ করা হইয়াছে (সায়ণভাষ্য)। এই তিন প্রকার মন্ত্রের লক্ষণ ভগবান্ জৈমিনি প্রদর্শন করিয়াছেন—"তেষামৃগ্‌ যত্রার্থবশেন পাদব্যবস্থা।" (জৈঃ সূঃ ২।১।৩৫) "গীতিষু সামাখ্যা" (জৈঃ সূঃ ২।১।৩৬)। "শেষে যজুঃশব্দঃ" (জৈঃ সূঃ ২।১।৩৭)। এই তিনটি সূত্রদ্বারা জৈমিনি যথাক্রমে ঋক্‌মন্ত্র, সামমন্ত্র ও যজুর্মন্ত্রের লক্ষণ

বলিয়াছেন। প্রথম সূত্রটির অর্থ এই যে, নিয়তাক্ষরযুক্ত পাদ আছে ও নিয়তসংখ্যক পাদ আছে এবং একটি বিশিষ্ট অর্থের প্রকাশ করে তাদৃশ মন্ত্রের নাম ঋক্। যেমন—"অগ্নিমীলে পুরোহিতং যজ্ঞস্য দেব-মৃত্বিজম্ হোতারং রত্নধাতমম্।" (ঋক্ সং ১।১।১) প্রদর্শিত ঋক্ মন্ত্রটি অষ্টাক্ষরযুক্ত পাদ, এইরূপ ত্রিপাদযুক্ত গায়ত্রী-ছন্দ। গায়ত্রী-ছন্দ বলিয়াই প্রত্যেক পাদে আটটি অক্ষর আছে এবং একটি বিশিষ্ট অর্থের প্রকাশক হইয়াছে। এই তিনপাদদ্বারাই একটি পূর্ণ অর্থের প্রকাশক হইয়াছে। এজন্য তিনটি পাদ লইয়াই এই একটি ঋক্-মন্ত্র আম্নাত হইয়াছে। এই মন্ত্রটি ঋক্ সংহিতার প্রথম মন্ত্র। কিন্তু এরূপ কখনও হইতে পারে না যে, এই মন্ত্রের পরবর্তী দ্বিতীয় মন্ত্রের প্রথম পাদ প্রথম মন্ত্রের সহিত সংযুক্ত করিয়া চতুস্পাদ একটি ঋক্ মন্ত্র হইবে। আর এইজন্য জৈমিনি বলিয়াছেন—"অর্থবশেন পাদব্যবস্থা"। ত্রিপাদ প্রথম মন্ত্রটির দ্বারাই একটি পূর্ণ অর্থের প্রতিপাদন হইয়াছে বলিয়া এই ত্রিপাদ মন্ত্রে দ্বিতীয়মন্ত্রের প্রথম পাদ যুক্ত করিয়া চতুস্পাদরূপে প্রথম মন্ত্রটি হইবে না। গায়ত্রী এই মন্ত্রের ছন্দ। গায়ত্রী ত্রিপাদ এবং প্রতিপাদ অষ্টাক্ষরযুক্ত। ঋক্‌মন্ত্র নিয়তাক্ষরপাদব্যবস্থিত বলিয়া অন্যমন্ত্রের কোন পাদ ইহাতে যুক্ত হইতে পারে না।

আবার যে ঋক্‌মন্ত্র ষড়্‌জ প্রভৃতি স্বরের সহিত সম্বদ্ধ হইয়া গীত হইবে তাহাকেই সামমন্ত্র বলে। ঋক্ মন্ত্রই গীত হইলে অর্থাৎ স্বর সংযোগে উচ্চারিত হইলে তাহাকেই সাম বলা হয়। এজন্য ছান্দোগ্য উপনিষদে বলা হইয়াছে "তস্মাদৃচ্যধ্যূঢ়ঁ সাম গীয়তে" (ছাঃ উঃ ১।৬।৫)। স্থূল কথায় পদ্য মন্ত্রই ঋক্ এবং গীতিযুক্ত পদ্যমন্ত্রই সাম। এজন্য প্রত্যেকটি সামমন্ত্রের যোনিরূপে ঋক্ মন্ত্র ব্যবস্থিত হইয়াছে। যে ঋক্ মন্ত্রটি স্বর সংযোগে গীত হইয়া সাম মন্ত্র নামে অভিহিত হয় সেই ঋক্ মন্ত্রটি সেই সামমন্ত্রের যোনি ঋক্ নামে অভিহিত হইয়া থাকে। ততঃপর জৈমিনি বলিয়াছেন, ঋক্‌মন্ত্র ও সামমন্ত্র ভিন্ন যে মন্ত্র তাহাকেই যজুর্মন্ত্র বলে; তাহা নিয়তাক্ষরপাদবদ্ধ নহে, এবং স্বরসংযোগে গীতও হয় না।

তাহা অপাদবদ্ধ। সুতরাং পদ্য, গীতি ও তদ্ভিন্ন মন্ত্র—এই ত্রিবিধ মন্ত্রই বেদে আম্নাত হইয়াছে। নিয়তাক্ষর পাদবদ্ধ, ছন্দোবদ্ধ এবং একার্থপ্রতিপাদক মন্ত্রই ঋক্ মন্ত্র। তাহা শাকল সংহিতায়, শাঙ্খায়ন সংহিতায় বা ব্রাহ্মণে, আরণ্যকে, উপনিষদে, শ্রৌত সূত্রে বা ইতিহাস পুরাণাদিতে যে স্থলেই আম্নাত হউক না কেন, তাহাই ঋক্ মন্ত্র। এজন্য যজুঃ সংহিতাতেও যে সমস্ত নিয়তাক্ষরপাদবদ্ধ, ছন্দোযুক্ত, নিয়তপাদসমন্বিত একার্থপ্রতিপাদক মন্ত্র আম্নাত হইয়াছে তাহারাও ঋক্ মন্ত্রই বটে। এইরূপ অথর্বসংহিতাতেও বহু ঋক্‌মন্ত্র আম্নাত হইয়াছে। ঋগ্বেদের শাকল সংহিতায় যে ঋক্‌মন্ত্রটি আম্নাত হয় নাই অথচ অথর্বসংহিতায় আম্নাত হইয়াছে তাহা ঋক্‌মন্ত্র নহে এরূপ বলা উচিত নহে। বহু ঋক্‌মন্ত্র যাহা ঋগ্বেদের মন্ত্র সংহিতায় আম্নাত হয় নাই অথচ ব্রাহ্মণাদিতে আম্নাত হইয়াছে তাহাও ঋক্ মন্ত্রই বটে। বৈদিক, যাজ্ঞিক এবং বেদ-সংরক্ষক প্রভৃতি বেদে অভিযুক্তগণ যাহাকে মন্ত্র বলিয়া ব্যবহার করেন এবং যাহাতে ঋক্‌মন্ত্রের লক্ষণ আছে, যজুর্মন্ত্র বা সামমন্ত্রের লক্ষণ নাই তাহা ঋক্‌মন্ত্র ভিন্ন কি হইবে? বেদের মন্ত্র তিনপ্রকার বলা হইয়াছে। চতুর্থ বা পঞ্চমপ্রকার মন্ত্র প্রসিদ্ধ নাই। সামমন্ত্রসমূহ সমস্তই ঋক্‌মন্ত্র। কেবল স্বরসংযোগে গীত হয় বলিয়া এই ঋক্‌মন্ত্র-গুলিকেই সামমন্ত্র বলে।

কেহ কেহ যজুর্মন্ত্রেও ছন্দ আছে এরূপ বলেন। যজুর্মন্ত্রে ছন্দ থাকিলেও তাহা ঋক্‌মন্ত্রের মত নিয়তাক্ষরযুক্ত পাদবিশিষ্ট নহে, গায়ত্রী, ত্রিষ্টুপ্ প্রভৃতি ছন্দোযুক্তও নহে। পিঙ্গলাদিছন্দঃশাস্ত্র হইতে যজুর্মন্ত্রেরও ছন্দ নির্দেশ করা যায় অনেকে মনে করেন। বস্তুতঃ যজুর্মন্ত্রের কোন ছন্দ নাই। যজুর্মন্ত্র পাঠ করিলে ছন্দোবদ্ধ মন্ত্র পাঠ করিতেছি এরূপ প্রতীতিও হয় না। যাঁহারা যজুর্মন্ত্রেও ছন্দ আছে বলেন তাঁহারা মনে করেন যজুর্মন্ত্রে ছন্দ না থাকিলে তাহা মন্ত্র না হইয়া ব্রাহ্মণ বাক্যের অন্তর্গত হইয়া যাইত। কারণ জৈমিনি বলিয়াছেন, "শেষে ব্রাহ্মণশব্দঃ (জৈঃ সূঃ ২।১।৩৩)। কিন্তু তাঁহাদের এই কথা সঙ্গত মনে হয়

না। এই সূত্রের ভাষ্যে ভাষ্যকার শবরস্বামী বলিয়াছেন। "মন্ত্রাশ্চ ব্রাহ্মণঞ্চ বেদঃ।" মন্ত্র এবং ব্রাহ্মণ—বেদের এই উভয়ভাগে বেদশব্দ প্রযুক্ত হইয়া থাকে। মন্ত্র ও ব্রাহ্মণ বেদশব্দের অভিধেয়। আপস্তম্ব-পরিভাষা সূত্রেও "মন্ত্রব্রাহ্মণয়োর্বেদনামধেয়ম্" বলা হইয়াছে। সুতরাং "তচ্চোদকেষু মন্ত্রাখ্যা" (জৈঃ সূঃ ২।১।৩২) এই সূত্রদ্বারা বেদের ত্রিবিধমন্ত্রের সাধারণ লক্ষণ বলিয়া পরে "শেষে ব্রাহ্মণশব্দঃ" বলিয়াছেন। আর তাহাতে মন্ত্রভিন্ন বেদভাগই ব্রাহ্মণ—ইহাই সূত্রকার ও ভাষ্যকারের অভিপ্রেত অর্থ। যজুর্মন্ত্রে ছন্দ না থাকিলেই তাহা ব্রাহ্মণ হইয়া যাইবে এরূপ বলা নিতান্ত অসঙ্গত। মন্ত্রের লক্ষণে জৈমিনি ছন্দের উল্লেখ করেন নাই। মন্ত্রমাত্রই ছন্দোযুক্ত হইবে এরূপ বলেন নাই। "তচ্চোদকেষু মন্ত্রাখ্যা" ইহাই জৈমিনির সূত্র। সুতরাং যজুর্মন্ত্রে ছন্দ না থাকিলে "শেষে ব্রাহ্মণশব্দঃ" এই সূত্রদ্বারা যজুর্মন্ত্রসমূহেরও ব্রাহ্মণত্বাপত্তি হইবে এরূপ বলা সঙ্গত হয় নাই। যজুর্মন্ত্রে ছন্দ না থাকিলেও তাহার মন্ত্রত্বের কোন হানি হইবে না।

যজুর্মন্ত্রে ছন্দ না থাকিলে তাহা ব্রাহ্মণ হইয়া যাইবে—এই কথা "স্বাধ্যায়মণ্ডল" দ্বারা প্রকাশিত তৈত্তিরীয় সংহিতার ভূমিকা "বেদ-বেদিকা"তে পণ্ডিত গজানন্দশর্মা বলিয়াছেন—"ছন্দোবন্ধাভাবে শেষে ব্রাহ্মণশব্দ ইতি শাস্ত্রাৎ যজুষাং মন্ত্রাণামপি ব্রাহ্মণবাক্যত্বপ্রসঙ্গঃ" (বেদবেদিকা ১৮ পৃঃ)। পণ্ডিত গজানন্দ শর্মা যে কথা বলিয়াছেন, তাহা যে অসঙ্গত হইয়াছে তাহা আমরা স্পষ্টভাবেই প্রদর্শন করিয়াছি।

যাহা হউক, নিরুক্ত গ্রন্থের নৈঘণ্টুককাণ্ডে ভগবান্ যাস্ক দুহিতারও পিতৃধনে অধিকার আছে কিনা, ইহার বিচার করিয়া পুত্রের মত দুহিতারও পৈত্রিক ধনে অধিকার আছে এইরূপ ধর্মশাস্ত্রকারগণের একটি মত প্রদর্শন করিয়াছেন এবং এই মত সমর্থনের জন্য যাস্ক বলিয়াছেন—

"তদেতদ্ ঋক্শ্লোকাভ্যামভ্যুক্তম্—

অঙ্গাদঙ্গাৎ সম্ভবসি হৃদয়াদধিজায়সে।

আত্মা বৈ পুত্রনামাসি স জীব শরদঃ শতম্ ॥

(কৌ০ উ০ ২।১১)

ইহার অভিপ্রায়, দুহিতারও যে পিতৃধনে অধিকার আছে তাহা ঋক্ ও শ্লোক দ্বারা অভ্যুক্ত হইয়াছে অর্থাৎ সমর্থিত হইয়াছে। "অঙ্গাদঙ্গাৎ সম্ভবসি" এই ঋক্‌মন্ত্রটি দুহিতারও পিতৃধনে অধিকারের সমর্থক। যাস্ক-ধৃত এই ঋক্‌মন্ত্রটি কোন মন্ত্রসংহিতায় আম্নাত হয় নাই। অথচ যাস্ক এই বাক্যটিকে ঋক্‌মন্ত্র বলিয়াছেন। মন্ত্র-সংহিতায় আম্নাত না হইলেই যদি তাহা ঋক্‌মন্ত্র না হয় তবে যাস্ক কর্তৃক উদ্ধৃত "অঙ্গাদঙ্গাৎ" এই বাক্যটিই বা ঋক্‌মন্ত্র হইবে কিরূপে? যাস্ক কি ঋক্‌মন্ত্র বুঝিতেন না? আমরা পূর্বেই বলিয়াছি—কোন্ বাক্যটি মন্ত্র এবং কোন্ বাক্যটি মন্ত্র নয় তাহাতে অভিযুক্ত প্রসিদ্ধিই প্রমাণ। ভগবান্ যাস্কের মত বেদে অভিযুক্ত ব্যক্তি আর কে আছে? এই মন্ত্রের ব্যাখ্যাতে টীকাকার ভগবদ্দুর্গাচার্য বলিয়াছেন—"অঙ্গাদঙ্গাৎ সম্ভবসীত্যেতাম্ ঋচং প্রবাসাদেত্য পুত্রস্য মূর্ধনি জপন্ জিঘ্রতি। অনুষ্টুবেষা।" কৌষীতকি উপনিষদেও ইহাই বলা হইয়াছে।

এইরূপ মহাভারতের আদিপর্বের অন্তর্গত পৌষ্যপর্বে উপমন্যু উপাধ্যায় কর্তৃক উপদিষ্ট হইয়া ঋক্‌মন্ত্রসমূহ দ্বারা অশ্বিনীকুমার যুগলের স্তুতি করিয়াছিলেন—"স এবমুক্ত উপাধ্যায়েনোপমন্যুঃ স্তোতুমুপচক্রমে দেবাবশ্বিনৌ বাগ্‌ভিঋর্গ্‌ভিঃ। "প্রপূর্বগৌ পূর্বজৌ চিত্রভানূ"—ইত্যাদি ঋক্‌মন্ত্রদ্বারা উপমন্যু অশ্বিনীকুমারযুগলের স্তুতি করিয়াছিলেন। এই মন্ত্রগুলি মহাভারতের পৌষ্যপর্বে বলা হইয়াছে। ইহার টীকাতে নীলকণ্ঠ বলিয়াছেন যে, কর্ম-মীমাংসকগণ এই প্রদর্শিত ঋক্‌মন্ত্রগুলিকে কর্মসম-

বেতার্থের প্রকাশক বলিয়া স্বীকার করেন। এই ঋক্‌মন্ত্রগুলির সমানার্থক অন্য যে সমস্ত ঋক্‌মন্ত্র কর্মকাণ্ডে আম্নাত হইয়াছে সেই সমস্ত মন্ত্র কর্মসমবেতার্থক বলিয়া এই ঋক্‌মন্ত্রগুলিও কর্মসমবেতার্থের প্রকাশক হইবে। কিন্তু কর্মমীমাংসকগণের এরূপ বলা সঙ্গত নহে। কারণ উপমন্যু দৃষ্ট ঋক্‌মন্ত্রগুলিতে স্পষ্ট ব্রহ্মলিঙ্গ আছে বলিয়া ইহারা ব্রহ্মের প্রতিপাদক। বিশেষতঃ উপমন্যুদৃষ্ট ঋক্‌মন্ত্রগুলি কোন কর্মেই বিনিযুক্ত হয় নাই। এজন্য উপমন্যুদৃষ্ট ঋক্‌মন্ত্রগুলি কর্মে বিনিযুক্ত না হইলেও তাহারা ব্রহ্মতত্ত্বের প্রকাশক। উপমন্যুদৃষ্ট মন্ত্রগুলি যে ঋক্‌মন্ত্র তাহা উপমন্যুর সময় হইতে অদ্য পর্যন্ত শিষ্ট সমাজে প্রসিদ্ধই আছে। অথচ এই মন্ত্রগুলি কোন মন্ত্রসংহিতায় আম্নাত হয় নাই। কোন ঋক্‌সংহিতায় আম্নাত না হইলেই যদি তাহা ঋক্‌মন্ত্র না হয় তবে উপমন্যুদৃষ্ট মন্ত্রগুলিও ঋক্‌মন্ত্র হইবে না। কিন্তু শবরস্বামী যাহা বলিয়াছেন তদনুসারে এই মন্ত্রগুলি যে ঋক্‌মন্ত্র তাহাতে কোন সন্দেহ নাই।

ন্যায়দর্শনের "প্রধানশব্দানুপপত্তেগুর্ণশব্দেনানুবাদো নিন্দাপ্রশংসোপপত্তেঃ" (ন্যাঃ সূঃ ৪।১।৫৯) এই সূত্রের ভাষ্যে ভগবান্ ভাষ্যকার বাৎস্যায়ন বলিয়াছেন যে, ঋগ্‌ব্রাহ্মণঞ্চাপবর্গাভিধায্যভিধীয়তে। ঋচশ্চ ব্রাহ্মণানি চাপবর্গাভিবাদানি ভবন্তি। ঋচশ্চ তাবৎ—

কর্মভির্মৃত্যুমৃষয়ো নিষেদুঃ প্রজাবন্তো দ্রবিণমিচ্ছমানাঃ।
অথাপরে ঋষয়ো মনীষিণঃ পরং কর্মভ্যো-
হমৃতত্বমানশুঃ ॥১॥

ন কর্মণা ন প্রজয়া ধনেন ত্যাগেনৈকেঽমৃতত্বমানশুঃ।
পরেণ নাকং নিহিতং গুহায়াং বিভ্রাজতে যদ্ যতয়ো
বিশন্তি ॥২॥

'বেদাহমেতং পুরুষং মহান্তমাদিত্যবর্ণং তমসঃ পরস্তাৎ।
তমেব বিদিত্বাঽতিমৃত্যুমেতি নান্যঃ পন্থা বিদ্যতেঽয়নায় ॥৩॥

এস্থলে ভাষ্যকার বাৎস্যায়ন অপবর্গাভিধায়ী তিনটি ঋকমন্ত্র উদ্ধৃত করিয়াছেন ও এই বাক্যগুলিকে স্পষ্টাক্ষরে ঋক্‌মন্ত্র বলিয়াছেন। কিন্তু এই তিনটি ঋক্‌মন্ত্র কোন ঋক্‌সংহিতায় আম্নাত হয় নাই। "বেদাহমেতম্" এই তৃতীয়মন্ত্রটি শুক্লযজুঃসংহিতার ৩১তম অধ্যায়ের অষ্টাদশ মন্ত্র। কিন্তু এই মন্ত্রটিও কোন ঋক্‌সংহিতায় আম্নাত হয় নাই। ঋক্‌সংহিতায় আম্নাত না হইলেই যদি তাহা ঋক্‌মন্ত্র না হয় তবে বলিতে হইবে যাস্কের মত বাৎস্যায়নও ঋক্‌মন্ত্র কাহাকে বলে জানিতেন না। ইদানীং আমরা ভারতের বাহিরে গমন করিয়া তাহাদের উপদেশ অনুসারে বুঝিয়াছি—যাস্ক, মহাভারতকার এবং বাৎস্যায়ন প্রভৃতি বৈদিকমূর্ধন্যগণ ঋক্‌মন্ত্র কাহাকে বলে বুঝিতেন না।

তৈত্তিরীয় উপনিষদের ব্রহ্মানন্দবল্লীতে "ব্রহ্মবিদাপ্নোতি পরম্" এইরূপ উপক্রম করিয়া "তদেষাভ্যুক্তা সত্যং জ্ঞানমনন্তং ব্রহ্ম" এই ঋক্‌মন্ত্রটি আম্নাত হইয়াছে। তৈত্তিরীয় উপনিষদ্ তৈত্তিরীয় আরণ্যকের অন্তর্গত। এজন্য ইহা ব্রাহ্মণগ্রন্থ। এস্থলে "এষাভ্যুক্তা" এই বাক্য দ্বারা "সত্যম্ জ্ঞানমনন্তম্" এই ঋক্‌টিকেই "এষাভ্যুক্তা" এইরূপ স্ত্রীলিঙ্গশব্দদ্বারা নির্দেশ করা হইয়াছে। ঋক্ শব্দ স্ত্রীলিঙ্গ। "সত্যং জ্ঞানমনন্তম্" এই ঋক্‌টিকে উপদেশ করিবার জন্য ব্রহ্মসূত্রে "মন্ত্রবর্ণিকমেব চ গীয়তে (ব্রঃ সূঃ ১।১।১৫ বলা হইয়াছে। সূত্রকার "মন্ত্রবর্ণ" শব্দ দ্বারা "সত্যং জ্ঞানমনন্তং ব্রহ্ম" এই ঋক্‌মন্ত্রটির নির্দেশ করিয়াছেন। অথচ এই ঋক্‌মন্ত্রটি কোন ঋক্‌সংহিতাতেই আম্নাত হয় নাই। কিন্তু ব্রাহ্মণগ্রন্থে ও ব্রহ্মসূত্রে ইহাকে ঋক্‌মন্ত্র বলিয়া নির্দেশ করা হইয়াছে। ইহাতে কি বুঝিতে হইবে যে, ব্রাহ্মণগ্রন্থের ও ব্রহ্মসূত্রকারের ঋক্‌মন্ত্র সম্বন্ধে জ্ঞান ছিল না। শতপথব্রাহ্মণের অন্তর্গত বৃহদারণ্যক উপনিষদে প্রথমাধ্যায়ের তৃতীয় ব্রাহ্মণের ২৮তম খণ্ডে বলা হইয়াছে যে, "তদেতানি জপেৎ। (১) অসতো মা সদ্‌গময়, (২) তমসো মা জ্যোতির্গময়, (৩) মৃত্যো র্মা অমৃতং গময়েতি ;" এস্থলে শ্রুতি তিনটি যজুর্মন্ত্রের উল্লেখ করিয়াছেন ; এই তিনটি মন্ত্র যজুঃসংহিতায় আম্নাত হয় নাই। অথচ

বৃহদারণ্যকোপনিষদ্ এই তিনটি মন্ত্রের ব্যাখ্যা প্রদর্শন করিয়াছেন। মন্ত্র বলিয়াই তো ব্রাহ্মণ গ্রন্থে ব্যাখ্যা প্রদর্শিত হইয়াছে। "অমৃতং গময়েতি" এই "ইতি"কার দ্বারা এই তিনটি যে ব্যাখ্যেয় মন্ত্র ইহার নির্দেশ করা হইয়াছে। "এতানি জপেৎ" এস্থলেও ক্লীবলিঙ্গ বহুবচন দ্বারা নির্দেশ করায় এই তিনটি মন্ত্রই যজুঃ ইহা বুঝিতে পারা গিয়াছে। ভাষ্যকার শঙ্করও "এতানীতি বহুবচনাৎ ত্রীণি যজূংষি" এইরূপ বলিয়াছেন। সংহিতাগ্রন্থে এই মন্ত্র তিনটি আম্নাত না হইলেও ব্রাহ্মণগ্রন্থে এই তিনটিকে যজুর্মন্ত্র বলা হইয়াছে এবং তাহার ব্যাখ্যাও প্রদর্শন করা হইয়াছে। ইহাতে কি বুঝিতে হইবে যে শতপথব্রাহ্মণ যজুর্মন্ত্র কাহাকে বলে তাহা জানিতেন না? সুতরাং দেখা যাইতেছে যে, সমগ্র বেদ মন্ত্র ও ব্রাহ্মণ এই দুইভাগে বিভক্ত। কাহারা মন্ত্র তাহাতে অভিযুক্ত উক্তিই প্রমাণ। বেদে যাঁহারা অভিযুক্ত তাঁহারা যাহাকে মন্ত্র বলেন তাহাই মন্ত্র এবং মন্ত্রব্যতিরিক্ত অবশিষ্ট বেদ ভাগই ব্রাহ্মণ। বেদের এই মন্ত্রভাগে ঈশ্বর-তত্ত্বের ও দার্শনিকতত্ত্বের প্রকাশ আমরা এই প্রবন্ধে দেখাইব।

আজকাল দার্শনিকগণ মনে করেন আমরা দর্শনশাস্ত্রের আলোচনা করি, বেদের মন্ত্রভাগের আলোচনায় আমাদের লাভ কি? কিন্তু যে ছয়খানি দর্শন সুপ্রসিদ্ধ আছে সেই সমস্ত দর্শনগ্রন্থের সূত্রকার ও ভাষ্য-কার প্রভৃতি বেদের প্রামাণ্য ব্যবস্থাপনের জন্য বেদের বাক্য উদ্ধৃত করিয়া স্বীয় মত পোষণের জন্য বহু প্রয়াস করিয়া গিয়াছেন। সম্প্রতি দর্শনশাস্ত্রের সূত্রভাষ্যাদির আলোচনা না থাকায় বর্তমান সময়ে দার্শনিক-গণ মনেই করিতে পারেন না যে, বেদের মন্ত্রভাগও দার্শনিকতত্ত্বের আলোচনায় পরিপূর্ণ এবং অধ্যাত্মবিদ্যার আলোচনায়ও বেদের মন্ত্রভাগ পরিপূর্ণ এবং তাহাই দর্শনশাস্ত্রেরও উপজীব্য।

অনেকে মনে করেন, বেদের উপনিষদে দার্শনিকতত্ত্বের বা অধ্যাত্ম-বিদ্যার আলোচনা থাকিলেও বেদের উপনিষদ্ভাগ পরবর্তী কালে রচিত হইয়াছে। কিন্তু বেদের সুপ্রাচীন মন্ত্রভাগে দার্শনিকতত্ত্বের বা অধ্যাত্ম-বাদের আলোচনা নাই। তাহা কেবল নিঃসার কর্মকাণ্ডের আলোচনাতেই

পরিপূর্ণ। তাঁহাদের এই ভ্রান্তি নিবারণের জন্য আমরা বেদের মন্ত্রভাগে দার্শনিকতত্ত্বের, ঈশ্বরতত্ত্বের ও আধ্যাত্মবিদ্যার যে আলোচনা বিদ্যমান আছে তাহা প্রদর্শন করিব। বেদের মন্ত্রভাগ বলিলে কি বুঝিতে পারা যায় তাহার সুস্পষ্ট নির্দেশ করিবার জন্য আমরা বেদের মন্ত্রভাগের স্বরূপ প্রদর্শন করিলাম।

---

প্রথম পরিচ্ছেদ

# বেদের মন্ত্রভাগে ঈশ্বর

## ( ১ )

## ( ঈশ্বর পিতা )

যো নঃ পিতা জনিতা যো বিধাতা
ধামানি বেদ ভুবনানি বিশ্বা।
যো দেবানাং নামধা এক এব
তং সংপ্রশ্নং ভুবনা যন্ত্যন্যা॥

(ঋক্ ১০।৮২।৩, অথর্ব সং ২।১।৩,
বাজসনেয়িসংহিতা ১৭।২৭, তৈঃ সং ৪।৬।২।১, তৈঃ আঃ ১০।১।৪)

ভাষ্যভাবার্থ—যিনি জগৎস্রষ্টা তিনি আমাদের পিতা, পালয়িতা। তিনি কেবল আমাদের পালকই নহেন, তিনি জনিতা, উৎপাদক। তিনি কেবল আমাদের উৎপাদকই নহেন, তিনি বিধাতা—সমস্ত জগতের উৎপাদক। তিনি বিশ্বস্রষ্টা, তিনি সমস্ত ভূতবর্গের বেত্তা—সমস্ত ভুবনের পরিজ্ঞাতা। তিনিই সমস্ত দেবগণের নামকর্তা। ইন্দ্রাদি-দেবগণকে স্বয়ং নির্মাণ করিয়া তাহাদের ইন্দ্র, অগ্নি, বায়ু প্রভৃতি নাম-করণ করিয়াছেন এবং এই ইন্দ্র, অগ্নি প্রভৃতি দেবগণকে তাহাদের স্থানে স্থাপন করিয়াছেন। যিনি দেবগণের উৎপাদয়িতা এবং তাহাদের নাম-কর্তা ও তাহাদের স্ব স্ব অধিকারে স্থাপয়িতা, তিনি এক। যিনি সমস্ত ব্রহ্মাণ্ডের উৎপাদয়িতা, তিনি এক এবং অতি দুর্বিজ্ঞান। এজন্য এই প্রশ্ন স্বভাবতঃ উদিত হইয়া থাকে যে, পরমেশ্বর কে? কঃ পরমেশ্বরঃ?

ন্যায়দর্শনের ৪।১।২১ সূত্রের ভাষ্যে ভাষ্যকার বাৎস্যায়ন ঈশ্বরকে পিতা বলিয়া নির্দেশ করিয়াছেন। "যথা অয়ং পিতা অপত্যানাং তথা পিতৃভূত ঈশ্বরো ভূতানাম্"। প্রদর্শিত ঋক্‌মন্ত্রটি দেখিয়াই ভাষ্যকার ঈশ্বরকে সমগ্র প্রাণিবর্গের পিতা বলিয়া নির্দেশ করিয়াছেন।

( ২ )

( ঈশ্বর বন্ধু )

স নো বন্ধুজনিতা স বিধাতা
ধামানি বেদ ভুবনানি বিশ্বা।
যত্র দেবাঽমৃতমানশানা-
স্তৃতীয়ে ধামন্নধ্যৈরয়ন্ত ॥ (শুক্ল যজুঃ সং ৩২।১০)*

ভাষ্য ভাবার্থ—সেই পরমাত্মা আমাদের বন্ধু, তিনি আমাদের বন্ধুর মত মান্য। তিনি কেবল আমাদের বন্ধুই নহেন, তিনি আমাদের জনিতা জনয়িতা, আমাদের উৎপাদয়িতা। তিনি বিধাতা সমস্ত ব্রহ্মাণ্ডের ধারয়িতা। তিনি সমস্ত ভূতবর্গকে জানেন এবং তাহাদের স্থানসমূহকেও জানেন। অগ্ন্যাদি দেবগণ 'তৃতীয়ে ধাম্নি' তৃতীয় স্থানে অর্থাৎ স্বর্গে স্বেচ্ছানুসারে অবস্থান করিতেছেন। এই অগ্ন্যাদি দেবগণ মোক্ষপ্রাপক তত্ত্বজ্ঞান অর্থাৎ ব্রহ্ম ভাবপ্রাপক তত্ত্বজ্ঞান লাভ করিয়াছেন। ব্রহ্মভাবপ্রাপক তত্ত্বজ্ঞান লাভ করিয়া অগ্ন্যাদি দেবগণ দ্যুলোকে অবস্থান করিতেছেন।

( ৩ )

( ঈশ্বর সখা )

দ্বা সুপর্ণা সযুজা সখায়া
সমানং বৃক্ষং পরিষস্বজাতে।
তয়োরন্যঃ পিপ্পলং স্বাদ্বত্ত্য-
নশ্নন্নন্যো অভিচাকশীতি ॥
( ঋক্ সং ১।২২।১৬৪।২০, অথর্ব সং ৯।৯।২০ )

---

* প্রদর্শিত মন্ত্রগুলির দার্শনিকতত্ত্ব পরে আলোচিত হইবে।

ভাষ্য ভাবার্থ—এই ঋক্ মন্ত্রে লৌকিক পক্ষিদ্বয়কে দৃষ্টান্তরূপে উপন্যাস করিয়া জীবাত্মা ও পরমাত্মা স্তুত হইয়াছেন। এক বৃক্ষনিবাসী শোভন পক্ষযুক্ত পক্ষিযুগল সমান স্বভাব এবং পরস্পর সখা। এই পরস্পর সৌখ্যযুক্ত পক্ষিদ্বয়ের মধ্যে একটি পক্ষী বৃক্ষের পক্ব স্বাদু ফল ভক্ষণ করে এবং অপর পক্ষী বৃক্ষের স্বাদুফল ভক্ষণ করে না, কিন্তু কেবলমাত্র দর্শন করে। এই এক বৃক্ষারূঢ় সখ্যভাবাপন্ন পক্ষিযুগলের মত জীবাত্মা ও পরমাত্মা সমান স্বভাব এবং পরস্পর সখ্যভাবাপন্ন এবং বৃক্ষস্থানীয় এক শরীরে অবস্থিত। এই জীবাত্মা ও পরমাত্মা সমান স্বভাব ও পরস্পর সখ্যযুক্ত। শরীরই জীবাত্মা ও পরমাত্মার উপলব্ধিস্থান বলিয়া জীবাত্মা ও পরমাত্মাকে মন্ত্রে একবৃক্ষারূঢ় বলা হইয়াছে। পক্ষিযুগলের ন্যায় জীবাত্মা ও পরমাত্মার মধ্যে জীবাত্মা ক্ষেত্রজ্ঞ, লিঙ্গশরীররূপ উপাধিযুক্ত হইয়া স্বাদু ফল অর্থাৎ স্বকর্ম দ্বারা অর্জিত সুখ দুঃখরূপ ফলের উপভোগ করে। পরমাত্মা দ্বিতীয় পক্ষীর মতই স্বাদু ফল ভক্ষণ করে না, কেবলমাত্র সাক্ষীরূপে অবস্থিত হইয়া ভোক্তা জীবের এবং ভোগ্য বিষয়ের দর্শনমাত্র করে। এই মন্ত্রটি অবলম্বন করিয়া বীরশৈবগণ তাঁহাদের সিদ্ধান্তকে বিশেষাদ্বৈতবাদ বলিয়াছেন। ( শ্রীকর ভাষ্য প্রস্তাবনা ১৪।১৫ শ্লোক )। এই ঋক্ মন্ত্রটি মুণ্ডক উপনিষদে তৃতীয় মুণ্ডকের প্রথম মন্ত্র। যাঁহারা ঋক্ সংহিতার আলোচনা করেন না তাঁহারা মনে করেন এই মন্ত্রটি মুণ্ডক উপনিষদেই বলা হইয়াছে ; কিন্তু বেদের মন্ত্রকাণ্ডে আম্নাত হয় নাই। বেদের মন্ত্রকাণ্ডে আম্নাত হয় নাই বলিয়া "দ্বা সুপর্ণা" এই বাক্যটি মন্ত্র কিনা এই বিষয়েও সন্দেহ প্রকাশ করেন। তৃতীয় মুণ্ডকের এই প্রথম মন্ত্রটি যে ঋক্ সংহিতায় আম্নাত হইয়াছে তাহার সুস্পষ্ট নির্দেশ আমরা করিয়াছি এবং ঋক্ সংহিতার যে সূক্তে এই মন্ত্রটি আম্নাত হইয়াছে তাহার নাম "অস্যবামীয়" সূক্ত। এই সূক্তের বিশেষ পরিচয় আমরা 'বেদের মন্ত্রভাগে আধ্যাত্ম-বিদ্যা' প্রবন্ধে প্রদর্শন করিয়াছি। মুণ্ডক উপনিষদে যে সমস্ত ঋকমন্ত্র আম্নাত হইয়াছে তাহাদের মন্ত্রত্বে সন্দেহের কোন অবসর

নাই। উপনিষদে আম্নাত হইয়াছে বলিয়াই তাহার ঋক্ত্ব বা মন্ত্রত্বের কোন হানি ঘটে নাই।

( ৪ )

## ( পরমেশ্বর পিতা ও মাতা )

ইন্দ্রো ভূতস্য ভুবনস্য রাজেন্দ্রো দাধার পৃথিবীমুতেমাম্।
ইন্দ্রে হ বিশ্বা ভুবনা শ্রিতানীন্দ্রং মন্যে পিতরং মাতরং চ ॥১॥

ইন্দ্রঃ পৃণন্তং পপুরিং চেন্দ্রা ইন্দ্রঃ স্তুবন্তঁ স্তুবিতারমিন্দ্রঃ।
দধাতি শক্রঃ সুকৃতস্য লোকে ইন্দ্রং মন্যে পিতরং মাতরংচ॥ ॥

ইন্দ্রো দ্যৌরুর্ব্যত ভূমিরিন্দ্রা ইন্দ্রঃ সমুদ্রো অভবৎ গভীরঃ।
উবন্তরিক্ষঁ স জনাসা ইন্দ্রা ইন্দ্রং মন্যে পিতরং মাতরংচ ॥৩॥

( মৈত্রায়ণী সং ৪।১৪।৭ )

এই মৈত্রায়ণী সংহিতাই কালাপক সংহিতা নামে প্রসিদ্ধ। এই সমস্ত ঋক্ মন্ত্রে পরমেশ্বরকে মাতা ও পিতা বলা হইয়াছে। যদিও এই সমস্ত মন্ত্রে ইন্দ্রকেই পিতা, মাতা বলা হইয়াছে তথাপি এ স্থলে ইন্দ্র শব্দ দ্বারা অন্তরিক্ষস্থান-দেবতা ইন্দ্রকে নির্দেশ করা হয় নাই। কিন্তু পরমেশ্বরেরই নির্দেশ করা হইয়াছে। যেমন "ইন্দ্রো মায়াভিঃ পুরুরূপ ঈয়তে", "রূপং রূপং মঘবা বোভবীতি" ইত্যাদি ঋক্মন্ত্রে ইন্দ্র শব্দ ও মঘবন্ শব্দ দ্বারা পরমেশ্বরেরই নির্দেশ করা হইয়াছে। এইরূপ মৈত্রায়ণী সংহিতার মন্ত্রেও বুঝিতে হইবে। প্রদর্শিত মৈত্রায়ণী সংহিতার মন্ত্রগুলির সরলার্থ—ইন্দ্র সমস্ত ভুবনের রাজা। পৃথিবীলোক ও দ্যুলোককে ইন্দ্রই

ধারণ করিয়া আছেন। সমস্ত বিশ্ব ইন্দ্রেই আশ্রিত আছে। এই ইন্দ্রকেই আমি পিতা ও মাতা বলিয়া মনে করি ॥ ১ ॥ ইন্দ্রই সমস্ত প্রীতির প্রদাতা এবং ইন্দ্রই প্রীতির গ্রহীতা, প্রীতির দাতা ও ভোক্তা ইন্দ্রই বটে। ইন্দ্রই স্তুতিকর্তা এবং ইন্দ্রই স্তোতব্য। ইন্দ্রই সমস্ত সুকৃত-কর্মের ফলপ্রদাতা। ইন্দ্রকেই আমি পিতা ও মাতা বলিয়া জানি ॥ ২ ॥ পৃথিবীলোক, অন্তরিক্ষলোক ও দ্যুলোক সমস্তই ইন্দ্র। ইন্দ্রই গভীর সমুদ্ররূপে স্থিত রহিয়াছেন। হে শ্রোতৃবর্গ, ইন্দ্রই সমস্ত লোকরূপে স্থিত রহিয়াছেন। ইন্দ্রকেই আমি পিতা ও মাতা বলিয়া জানি ॥ ৩ ॥ মৈত্রায়ণী সংহিতার এই অনুবাকে আরও তিনটি মন্ত্র আম্নাত হইয়াছে। সেই তিনটি মন্ত্রেও পরমেশ্বর ইন্দ্রকে পিতা ও মাতা বলা হইয়াছে। আমরা এই গ্রন্থের প্রথম মন্ত্রে ঈশ্বরের পিতৃত্বাদি ধর্ম দেখাইয়াছি। সকলের পিতা ঈশ্বর এক, ইহাও ঐ মন্ত্রে বলা হইয়াছে। যদিও ঋক্‌মন্ত্রে ঈশ্বরকে সর্বাত্মক বলা হইয়াছে তথাপি পিতৃত্ব মাতৃত্বাদি সম্বন্ধের উল্লেখপূর্বক ঈশ্বরের নির্দেশ অধিকতর চিত্তাকর্ষক ও আশ্বাসপ্রদ হইয়া থাকে বলিয়া আমরা সম্বন্ধোল্লেখী মন্ত্রের উদ্ধরণ করিলাম।

( ৪-ক )

## ঈশ্বর পিতা, জ্যেষ্ঠ ভ্রাতা, কনিষ্ঠ ভ্রাতা ও পুত্র

উতৈষাং পিতোত বা পুত্র এষামুতৈষাং জ্যেষ্ঠ উত বা কনিষ্ঠঃ।
একো হ দেবো মনসি প্রবিষ্টঃ প্রথমো জাতঃ স উ গর্ভে অন্তঃ॥

(অথর্ব সং ১০।৮।২৮)

এই মন্ত্রের অভিপ্রায় এই যে, এক দেব অর্থাৎ পরমেশ্বর সমস্ত জীবের মনেই প্রবিষ্ট হইয়া আছেন। এই পরমেশ্বরই সমস্ত জীবের পিতা।

ইনিই আবার সমস্ত জীবের পুত্ররূপে অবস্থিত। এই পরমেশ্বরই সমস্ত জীবের জ্যেষ্ঠ ভ্রাতা ও কনিষ্ঠ ভ্রাতা। এই পরমেশ্বরই সমস্ত জীবের প্রথমে অবস্থিত ছিলেন এবং সমস্ত মাতার গর্ভস্থিত জীবরূপেও এই পরমেশ্বরই অবস্থিত আছেন।

ভারতীয় উপাসক সম্প্রদায়ে ঈশ্বরকে পুত্ররূপে উপাসনা যাহা প্রচলিত আছে তাঁহারও মূল প্রদর্শিত ঋক্‌মন্ত্র। এই মন্ত্রে ঈশ্বরকে সর্বাত্মক ও এক বলা হইয়াছে। একই ঈশ্বর সর্বজীবরূপে অবস্থিত আছেন—ইহাই এই মন্ত্রে বলা হইয়াছে। সমস্ত জীবের ঈশ্বরাত্মকতা উপপাদনের জন্যই বেদান্তদর্শন প্রবৃত্ত হইয়াছে। নানাবিধ উপপত্তির দ্বারা ঈশ্বরের সর্বজীবাত্মকতা বেদান্তদর্শনে উপপাদিত হইয়াছে। সাধারণ বুদ্ধিতে ঈশ্বরের সর্বজীবাত্মকতা কেহই বুঝিতে সমর্থ হয় না।

এই মন্ত্রেও ঈশ্বরকে এক বলা হইয়াছে। বেদের মন্ত্রদ্বারা ও দার্শনিকগণ নানা যুক্তিদ্বারা ঈশ্বরের একত্ব প্রতিপাদন করিলেও জঘন্য বিরুদ্ধ প্রচারের ফলে ভারতীয়গণ নানা ঈশ্বরবাদী এইরূপ প্রসিদ্ধি হইয়াছে। ঈশ্বর এক এবং সর্বাত্মক—ইহা বেদৈকপ্রতিপাদ্য বলিয়া মাত্র ভারতীয়গণই ইহা জানিতে সমর্থ হইয়াছে। পৃথিবীর আর কোন ভাগেই এই সিদ্ধান্ত প্রবেশলাভ করিতে পারে নাই।

( ৫ )

ঈশ্বরের একত্ব

**ইন্দ্রং মিত্রং বরুণমগ্নিমাহুরথো দিব্যঃ স সুপর্ণো গরুত্মান্।**
**একং সদ্বিপ্রা বহুধা বদন্ত্যগ্নিং যমং মাতরিশ্বানমাহুঃ॥**

( ঋক্ সং ১।২২।১৬৪।৪৬ )

মন্ত্রের ভাবার্থ—একই ব্রহ্ম সর্বাত্মক বলিয়া সমস্ত দেবতার নাম

দ্বারা মন্ত্রসমূহে একই ব্রহ্ম স্তুত হইয়া থাকেন। নামের ভেদ প্রযুক্ত বস্তুর ভেদ হয় না। সর্বাত্মক ব্রহ্মের অনন্তশক্তিপ্রযুক্ত তাহা হইতে অনন্ত ক্রিয়া নিস্পন্ন হইয়া থাকে বলিয়া ক্রিয়াভেদের প্রতি নিবদ্ধদৃষ্টি হইয়া স্তোতৃগণ বিভিন্ন নামে একই ব্রহ্মের স্তুতি করিয়া থাকেন। ইন্দ্র, মিত্র, বরুণ, অগ্নি, দিব্য সুপর্ণ-গরুড়, যম, মাতরিশ্বা প্রভৃতি বিভিন্ন নামে নানা ঋক্‌মন্ত্রে একই ব্রহ্ম স্তুত হইয়া থাকেন।

যাঁহারা মনে করেন, ভারতীয় সভ্যতায় ঈশ্বরও নানা, ঈশ্বরের একত্ব ভারতীয়গণ জানিতেন না তাঁহাদের এই অখণ্ড অজ্ঞতা নিবৃত্তির জন্য পৃথিবীর মানবীয় সভ্যতার আদি গ্রন্থ ঋক্‌সংহিতার মন্ত্রভাগ হইতে ঈশ্বরের একত্বপ্রতিপাদক মন্ত্র আমরা এস্থলে উদ্ধৃত করিলাম। যাঁহারা কোনওরূপে ভারতবর্ষে প্রবেশ করিয়া ভারতীয়গণকে একেশ্বরবাদ শ্রবণ করাইতে চাহেন তাঁহাদের ধৃষ্টতার তুলনা নাই। ঈশ্বরের অস্তিত্ব, ঈশ্বরের একত্ব প্রভৃতি একমাত্র বেদই প্রতিপাদন করিতে সমর্থ। বেদই সমগ্র মানবজাতিকে ইহা শুনাইয়াছেন। সেই বেদপ্লাবিত ভারতবর্ষে একেশ্বরবাদ প্রচারের প্রয়াস বালচাপল্য ভিন্ন আর কিছুই নহে। বেদপ্রকাশিত ঈশ্বরের একত্বাদি অনন্ত যুক্তি-জালাদির দ্বারা ভারতীয় দার্শনিকগণ এককণ্ঠে সমর্থন করিয়াছেন—ইহা আমরা এই গ্রন্থের অপরাংশে প্রদর্শন করিব।

( ৬ )

জগৎস্রষ্টা ও প্রলয়কর্তা ঈশ্বর এক ও আমাদের পিতা

য ইমা বিশ্বা ভুবনানি জুহ্বদৃষিহোতা ন্যসীদৎ পিতা নঃ।
স আশিষা দ্রবিণমিচ্ছমানঃ প্রথমচ্ছদবরাঁ আবিবেশ ॥

( ঋক্ সং ৮।৩।১৬।১ ; তৈ০ সং ৪।৬।২।১ )

ভাষ্যভাবার্থ—যে বিশ্বকর্মা পরমেশ্বর, প্রলয়কালে পৃথিব্যাদি সপ্তভুবন আত্মাতে আহুতি প্রদান করিয়া অর্থাৎ অগ্নিতে আহুতি প্রক্ষেপের মত সপ্তলোক আত্মাতে উপসংহরণ করিয়া—অতীন্দ্রিয় দ্রষ্টা, সর্বজ্ঞ ঋষি, সংহাররূপ হোমের কর্তা আমাদের পিতা-জনক, স্বয়ং অবস্থিত ছিলেন। মন্ত্রের প্রথমার্ধের অভিপ্রায় এই যে, আমাদের পিতা সর্বজ্ঞ পরমেশ্বর প্রলয়কাল উপস্থিত হইলে সমস্ত ভুবনের উপসংহরণ করিয়া সংহর্তারূপে একাকী অবস্থান করেন। আর এই মন্ত্রপ্রতিপাদ্য সিদ্ধান্তই উপনিষদে "আত্মা বা ইদমগ্র আসীৎ", "সদেব সৌম্যেদমগ্র আসীৎ" ইত্যাদি বাক্যে বলা হইয়াছে। যাহা মন্ত্রে বলা হইয়াছে তাহাই উপনিষদেও বলা হইয়াছে। উপনিষদ্ কোন নূতন কথা বলেন নাই।

দ্বিতীয়ার্ধের ভাবার্থ—সপ্তভুবন সংহার করিয়া অবস্থিত সেই পরমেশ্বর "বহু স্যাং প্রজায়েয়" এইরূপ সিসৃক্ষারূপ আশীর্যুক্ত হইয়া জগতের ভোগরূপ দ্রবিণ-ধন আকাঙ্ক্ষা করিয়া প্রথমচ্ছৎ স্বীয় প্রাথমিক নিষ্প্রপঞ্চস্বরূপ আচ্ছাদন করিয়াছিলেন। স্বীয় রূপ আচ্ছাদনপূর্বক 'অবরান্ আবিবেশ' অবরান্ স্বসৃষ্টপ্রাণিহৃদয়ে 'আবিবেশ' জীবরূপে আবিষ্ট হইয়াছিলেন। "স তপোঽতপ্যত", "স তপস্তপ্ত্বা ইদং সর্বমসৃজত", "তৎসৃষ্ট্বা তদেবানুপ্রাবিশৎ" ইত্যাদি উপনিষদ্ বাক্যে এই কথাই বলা হইয়াছে। ঈশ্বর জগতের সংহারকর্তা। তিনিই জগতের পুনঃস্রষ্টা। তিনিই স্বসৃষ্টপ্রাণিহৃদয়ে জীবরূপে প্রকাশমান এবং এই পরমেশ্বর এক—এই সিদ্ধান্তই উক্ত মন্ত্রে বলা হইয়াছে। এই ঋক্‌মন্ত্রে ঈশ্বরকে পিতা বলা হইয়াছে। ন্যায়ভাষ্যকারও ঈশ্বরকে পিতা বলিয়াছেন। তাহা পূর্বেই বলা হইয়াছে। ( ন্যাঃ সূঃ ৪।১।২১ )।

( ৭ )

## জগৎসৃষ্টি দুর্বিজ্ঞান

কো অদ্ধা বেদ ক ইহ প্রবোচৎ
কুত আজাতা কুত ইয়ং বিসৃষ্টিঃ।
অর্বাগ্ দেবা অস্য বিসর্জনেনাথা
কো বেদ যত আবভূব॥

( ঋক্ সং ৮৷৭৷১৭৷৬ ; মৈঃ সং ৪৷১২৷১৷১৯ ; তৈ০ ব্রাঃ ২৷৮৷৯৷৫ )

ভাষ্যভাবার্থ—এই ঋক্মন্ত্রে জগৎসৃষ্টির দুর্বিজ্ঞানতা প্রদর্শিত হইয়াছে। ভূতভৌতিকাদিরূপে এই পরিদৃশ্যমান নানাপ্রকার বিসৃষ্টি কোন্ উপাদান কারণ হইতে এবং কোন্ নিমিত্তকারণ হইতে উৎপন্ন হইয়াছে তাহা কোন্ পুরুষ যথার্থতঃ জানে? কোন্ পুরুষই বা মনুষ্য-লোকে তাহা বলিতে পারে? জগতের উপাদান কারণই বা কি? এবং নিমিত্তকারণই বা কি? ইহা কেই বা জানে? এবং কেই বা বলিতে পারে? মন্ত্রে 'কুতঃ' শব্দ দুইবার প্রযুক্ত হওয়ায় উপাদানকারণ ও নিমিত্তকারণ বিষয়ক প্রশ্ন সূচিত হইয়াছে। এজন্য কারণ-দ্বৈবিধ্যই বৈদিকগণ স্বীকার করিয়া থাকেন। শঙ্কা—যদি বলা যায় দেবতারা জানেন ও তাঁহারাই এই উভয়কারণ বলিতে পারেন, দেবতারা সর্বজ্ঞ—এতদুত্তরে মন্ত্র বলিতেছেন যে, দেবতারাও জানিতে পারেন না। কারণ ভূতভৌতিক জগতের সৃষ্টির পরে দেবতাদিগের সৃষ্টি হইয়াছে। ভূতভৌতিক সৃষ্টির পরে দেবতাদিগের সৃষ্টি হইয়াছে বলিয়া দেবতাদের সৃষ্টির পূর্বেই জগৎ সৃষ্ট হইয়াছে। দেবতাদের সৃষ্টির পূর্বে যে সৃষ্টি হইয়াছে তাহা দেবতারা জানিবেন কিরূপে? না জানিয়া উপদেশই বা করিবেন কিরূপে? দেবতারাও জানেন না, মানুষও জানে না যে, কোন্ কারণ হইতে সমগ্র জগতের সৃষ্টি হইয়াছে।

এই ঋক্মন্ত্রটি "দৃশ্যতে তু" ( ব্রঃ সূঃ ২৷১৷৬ ) সূত্রের শাঙ্করভাষ্যে

উদ্ধৃত হইয়াছে এবং সম্পাদকের মন্ত্রসংহিতার পরিচয় না থাকায় মন্ত্রের স্থাননির্দেশ ভ্রান্তিপূর্ণ মুদ্রিত হইয়াছে।

( ৮ )

জগৎসৃষ্টির বিজ্ঞাতা একমাত্র পরমেশ্বর

ইয়ং বিসৃষ্টির্যত আ বভূব
যদি বা দধে যদি বা ন।
যো অস্যাধ্যক্ষঃ পরমে ব্যোমন্ত্
সো অঙ্গ বেদ যদি বা ন বেদ॥

( ঋক্ সং ৮।৭।১৭।৭ ; মৈঃ সং ৪।১২।১।২০ ; তৈং ব্রাঃ ২।৮।৯।৬ )

ভাষ্যভাবার্থ—পূর্বমন্ত্রে জগৎসৃষ্টি দুর্বিজ্ঞান বলা হইয়াছে। দেবতা বা মনুষ্য কেহই জানে না যে, জগৎসৃষ্টি কোন্ কারণ হইতে হইয়াছে। আর এজন্য জগতের সৃষ্টি কোন কারণবিশেষ হইতে হইয়াছে ইহা সিদ্ধই হইতে পারে না বলিয়া মীমাংসকগণ বলিয়াছেন—"ন কদাচিদনীদৃশং জগৎ"। এই জগৎ বর্তমানের মত অতীতেও এইরূপই ছিল। পূর্বে জগৎ প্রলীন ছিল তাহার পরে কারণবিশেষ হইতে জগতের সৃষ্টি হইয়াছে তাহা নহে। মীমাংসকগণ ঈশ্বরকর্তৃক জগৎসৃষ্টি স্বীকার করেন না। ঋক্মন্ত্রই বলিতেছেন—কোন্ কারণ হইতে জগতের সৃষ্টি হইয়াছে তাহা কেহই জানে না। জগতের সৃষ্টিই কেবল দুর্বিজ্ঞান নহে কিন্তু সৃষ্ট জগতের ধারয়িতাও দুর্বিজ্ঞান। সৃষ্ট জগতের ধারণও সম্ভাবিত নহে। মন্ত্রার্থ—গিরিনদীসমুদ্রাদিরূপে নানাবিধ সৃষ্টি যে উপাদানভূত পরমাত্মা হইতে হইয়াছে সেই পরমাত্মাই যদি স্বসৃষ্ট জগতের ধারণ করেন তবেই সৃষ্ট জগৎ বিধৃত হইতে পারে, নতুবা অন্য কেহই ইহার ধারণ করিতে সমর্থ নহে। "এষ সেতুর্বিধৃতিঃ" উপনিষদেও ইহাই বলা হইয়াছে।

যে উপাদান হইতে জগতের বিসৃষ্টি হইয়াছে সেই উপাদানীভূত পরমাত্মাও দুর্বিজ্ঞান বলিয়া পরমাত্মাই জগতের উপাদান ইহাও সিদ্ধ হইতে পারে না। এইজন্য সাংখ্যবিদ্‌গণ প্রকৃতি হইতে জগতের সৃষ্টি হইয়াছে বলিয়াছেন। বৈশেষিকগণ পরমাণু হইতে জগতের উৎপত্তি হইয়াছে বলিয়াছেন। কিন্তু এই মন্ত্র বলিতেছেন—এই বিসৃষ্টি যে পরমাত্মা হইতে উৎপন্ন হইয়াছে সেই পরমাত্মাই সৃষ্ট জগতের ধারয়িতা, অন্য কেহই ধারয়িতা হইতে পারে না। এই পরমাত্মাই জগতের উপাদান ও নিমিত্তকারণ। "যদি বা দধে যদি বা ন" এইরূপ সন্দেহ প্রকাশের জন্য শ্রুতি প্রবৃত্ত হয় নাই; কিন্তু "যদি বেদাঃ প্রমাণম্" এইরূপ উক্তির মত অসন্দিগ্ধ বিষয়ে সন্দেহবচন হইয়াছে। অন্যথা, পরমাত্মার জগৎকারণত্বপ্রতিপাদক বহু মন্ত্রের বিরোধ ঘটিবে। এই মন্ত্রেরই অপর ভাগে বলা হইয়াছে যে, "যো অস্যাধ্যক্ষঃ"—'অস্য' ভূতভৌতিক জগতের যিনি অধ্যক্ষ ঈশ্বর পরম-ব্যোমে অর্থাৎ স্বপ্রকাশ-রূপে স্থিত আছেন। স্বমহিম-প্রতিষ্ঠ ঈশ্বরই জগতের একমাত্র অধ্যক্ষ। তিনিই মাত্র জগতের সৃষ্টি কোন্ উপাদান ও নিমিত্ত কারণ হইতে হইয়াছে তাহা জানেন। অন্য কেহই জানিতে পারে না। তিনিই জগতের ধারয়িতা, অন্য কেহ ধারয়িতা হইতে পারে না। নিবিষ্টভাবে দেখিলে বুঝিতে পারা যাইবে—এই মন্ত্রের অভিপ্রায়ই নানাবিধ উপনিষদ্‌বাক্যে বিবৃত হইয়াছে। বেদান্তদর্শনের ভগবদ্‌ভাস্করীয় ভাষ্যে এই প্রশ্নোত্তররূপ দুইটি ঋক্‌মন্ত্র উদ্ধৃত ও ব্যাখ্যাত হইয়াছে। ভাস্করের ব্যাখ্যারও নবীনতা আছে। ভাস্করীয় ভাষ্যের আলোচনা প্রসঙ্গে তাহা প্রদর্শন করিব। (পরিণামবাদ, এই গ্রন্থের ৯৪ পৃষ্ঠা)।

( ৯ )

## পরমেশ্বরকর্তৃক জগৎসৃষ্টিতে অধিষ্ঠান ও উপাদান কি ?

কিং স্বিদাসীদধিষ্ঠানমারম্ভণম্
কতমৎ স্বিৎ কথাসীত্।
যতো ভূমিং জনয়ন্ বিশ্বকর্মা
বি দ্যামৌর্ণোন্মহিনা বিশ্বচক্ষাঃ ॥
( ঋক্ সং ৮।৬।১৬।২ ; তৈঃ সং ৪।৬।২।৪ ; মৈঃ সং ২।১০।২।১৭ )

এই মন্ত্রের অব্যবহিত পূর্ব মন্ত্রে "য ইমা বিশ্বা" ইত্যাদি বাক্যদ্বারা পরমেশ্বর প্রলয়কালে জগতের উপসংহার করিয়া প্রলয়দশার অবসানে সিসৃক্ষাবশতঃ সমস্ত জগতের সৃষ্টি করিয়া সৃষ্ট প্রাণিগণের হৃদয়ে প্রবিষ্ট হইয়াছেন—ইহা বলা হইয়াছে। পরমেশ্বর অদ্বিতীয় বলিয়া জগতের সৃষ্টিতে অধিষ্ঠান কি হইবে ? উপাদান কারণই বা কি হইবে ? অধিষ্ঠান ও উপাদান না থাকিলে পরমেশ্বর কর্তৃক জগৎসৃষ্টিই অনুপপন্ন হইবে অর্থাৎ জগতের সৃষ্টিই হইতে পারিবে না। এই অভিপ্রায়ে পূর্বমন্ত্রের সিদ্ধান্তে আক্ষেপ প্রদর্শনের জন্য এই মন্ত্র আম্নাত হইয়াছে। লোকদৃষ্টি অনুসারে পরমেশ্বরের সৃষ্টিতে আক্ষেপ প্রদর্শন করা হইয়াছে। কুম্ভকার কর্তৃক ঘটাদির সৃষ্টিতে দেখা যায় ঘটচিকীর্ষু কুম্ভকার তাহার কর্মশালাতে স্থিত হইয়া ঘটের আরম্ভক মৃত্তিকারূপ দ্রব্য গ্রহণ করিয়া দণ্ডচক্রাদি উপকরণের সাহায্যে ঘটের নির্মাণ করিয়া থাকে। কুম্ভকার যেরূপে ঘটের নির্মাণ করিয়া থাকে ঈশ্বরও সেইরূপেই জগতের সৃষ্টি করিতে পারেন। কিন্তু কুম্ভকারের মত ঈশ্বরের সৃষ্টি সম্ভাবিত নহে। কারণ জগতের প্রলয়দশাতে ঈশ্বর ভিন্ন অন্য কিছুই ছিল না। এজন্য ঈশ্বর জগতের সৃষ্টি করিবেন কিরূপে ? দ্যুলোকভূলোকই সমস্ত জগতের আশ্রয়। জগতের আশ্রয় দ্যুলোকভূলোক সৃষ্টি করিবার

সময় কুম্ভকারের কর্মশালার মত ঈশ্বরের কোন অধিষ্ঠান বা আশ্রয় থাকিতে পারে না। কোন অধিষ্ঠানে অধিষ্ঠিত না হইয়া ঈশ্বর দ্যুলোকাদির সৃষ্টি করিলেন কিরূপে? ইহাই মন্ত্রে বলা হইয়াছে —"কিং স্বিদাসীদধিষ্ঠানম্"। এইরূপ দ্যুলোকভূলোক সৃষ্টির আরম্ভণ —উপাদানকারণই বা কি ছিল? আরম্ভক উপাদান ব্যতীত সৃষ্টি হইল কিরূপে? আর ইহাই মন্ত্রে বলা হইয়াছে—"আরম্ভণং কতমৎ স্বিৎ—আরভ্যতে অনেনেতি আরম্ভণমুপাদানকারণম্"। উপাদান-কারণদ্বারাই কার্য আরব্ধ হইয়া থাকে। এজন্য উপাদানকারণকেই আরম্ভণ বলা হইয়াছে।

যদিও আরম্ভণ দ্রব্য কিছু স্বীকার করা যায় তাহাতেও প্রশ্ন এই যে, সেই আরম্ভণ উপাদান সদ্‌বস্তু অথবা অসদ্‌বস্তু হইবে? উভয় পক্ষই অসঙ্গত। কারণ, ঈশ্বরভিন্ন সদ্‌বস্তু উপাদান স্বীকার করিলে ঈশ্বরের অদ্বিতীয়ত্ব থাকিবে না। "প্রলয়দশাতে ঈশ্বর একাকী অবস্থান করেন", এই শ্রৌত সিদ্ধান্তের ভঙ্গ হইবে। আর উপাদান অসৎ হইলে সদ্‌রূপ দ্যুলোকাদির তাহা উপাদান হইবে কিরূপে? উপাদেয় উপাদানের সমানরূপ হইয়া থাকে। অসৎ সতের সমানরূপ নহে বলিয়া অসৎ ও সতের উপাদান-উপাদেয়ভাব হইতে পারে না। আর ইহাই মন্ত্রে বলা হইয়াছে—"কথাসীৎ"—কথমভূৎ। সৎ বা অসৎ কিছুই দ্যুলোকাদির উপাদান হইতে পারে না—ইহাই এই মন্ত্রাংশের অভিপ্রায়। যদিও বিশ্বচক্ষা—সর্বদ্রষ্টা বিশ্বকর্মা পরমেশ্বর স্বীয় মহিমা বশতঃ দ্যুলোক-ভূলোকের সৃষ্টি করিয়াছেন তথাপি পরমেশ্বরের সৃষ্টিতে যে অধিষ্ঠান ও আরম্ভণ অবশ্য অপেক্ষিত তাহা কি? ঈশ্বরের সৃষ্টিতে তাহার অধিষ্ঠান ও সৃষ্ট বস্তুর উপাদান কি—এই প্রশ্নই এই মন্ত্রে প্রদর্শিত হইয়াছে। "কিমীহঃ কিং কায়ঃ স খলু কিমুপায়স্ত্রিভুবনম্। কিমাধারো ধাতা সৃজতি কিমুপাদান ইতি চ।" এই শিবমহিম্ন স্তোত্রের শ্লোকের পূর্বার্ধে যে প্রশ্নগুলি প্রদর্শিত হইয়াছে তাহা এই উদ্ধৃত ঋক্‌মন্ত্র হইতেই সংগৃহীত হইয়াছে। এই মন্ত্রেরই অর্থ স্তোত্রে সংকলিত হইয়াছে।

বৈশেষিকদর্শনে যে আরম্ভবাদ প্রদর্শিত হইয়াছে, যাহা কর্মমীমাংসকগণ অকুণ্ঠচিত্তে গ্রহণ করিয়াছেন তাহারও বীজ এই মন্ত্রে নিহিত হইয়াছে। "আরম্ভণং কতমৎ স্বিৎ" এই মন্ত্রাংশে দ্যুলোকভূলোকের আরম্ভক কি? ইহাই প্রশ্ন করা হইয়াছে। যদিও আমরা সায়ণভাষ্যানুসারে উপাদান-কারণকেই আরম্ভণ বলিয়াছি তথাপি আরম্ভণ শব্দদ্বারা কার্যদ্রব্যের আরম্ভক অবয়বকেও গ্রহণ করা যাইতে পারে। ইহা মন্ত্রের আরম্ভণ-শব্দদ্বারা সূচিত হইয়াছে। এই মন্ত্রটি ভারতীয় দার্শনিক সিদ্ধান্ত সমূহের পেটিকাস্বরূপ—ইহা পরে প্রদর্শিত হইবে।

( ১০ )

ঈশ্বর সর্বাত্মক কুম্ভকারাদিকর্তৃবিলক্ষণ, তাঁহার অধিষ্ঠানাদির অপেক্ষা নাই

বিশ্বতশ্চক্ষুরুত বিশ্বতোমুখো
বিশ্বতো বাহুরুতবিশ্বতস্পাত্।
সং বাহুভ্যাং ধমতি সং পতত্রৈ-
র্দ্যাবাভূমী জনয়ন্ দেব একঃ॥ (ঋক্ সং ৮।৩।১৬।৩, তৈ সং ৪।৬।২।৪, মৈঃ সং ২।১০।২।১৮, শ্বেঃ উঃ ৩।৩)

ভাষ্যভাবার্থ—পরমেশ্বরকর্তৃক জগৎসৃষ্টিতে অধিষ্ঠান ও উপাদান কি? এই দুটি প্রশ্নের উত্তরস্বরূপ এই 'বিশ্বতশ্চক্ষুঃ' মন্ত্রটি আম্নাত হইয়াছে। জগৎস্রষ্টা পরমেশ্বর সর্বাত্মক এজন্য অধিষ্ঠান ও উপাদান নিরপেক্ষ হইয়া জগতের সৃষ্টি করিতে সমর্থ—ইহাই এই মন্ত্রে প্রদর্শিত হইয়াছে। পরমেশ্বর সর্বতো ব্যাপ্তচক্ষু, এইরূপ পরমেশ্বর বিশ্বতোমুখ, বিশ্বতো বাহু

এবং বিশ্বতস্পাৎ। এই এতাদৃশ পরমেশ্বর নিজের মধ্যেই ত্রৈলোক্যের সৃষ্টি করিয়া থাকেন। কিরূপে সৃষ্টি করেন? এইরূপ প্রশ্নের উত্তরে বলা হইয়াছে—বাহুযুগলের দ্বারা দ্যুলোককে সংধমন করেন—সম্যক্‌ভাবে প্রেরণ করেন এবং 'পতত্রৈঃ' গমনশীল চরণসমূহ দ্বারা পৃথিবীকে সংধমন অর্থাৎ সম্যক্‌ভাবে প্রেরণ করেন। ঈশ্বরসৃষ্ট চতুর্দশভুবনরূপ জগতে দ্যুলোক ও ভূলোকের প্রাধান্যবশতঃ শ্রুতি এই দুই লোকেরই উল্লেখ করিয়াছেন। এইরূপে দ্যুলোক-ভূলোক উৎপাদন করিয়া স্বপ্রকাশ দেব পরমেশ্বর এক অসহায় অবস্থান করিতেছেন। ভগবদ্‌গীতার ত্রয়োদশ অধ্যায়ে "সর্বতঃ পাণিপাদং তৎ সর্বতোঽক্ষিসমন্বিতম্। সর্বতঃ শ্রুতিমল্লোকে সর্বমাবৃত্য তিষ্ঠতি॥ (গীতা ১৩।১৪)। মহাভারতের শান্তিপর্বেও উক্ত গীতাশ্লোকটি পঠিত হইয়াছে। (মহাভারত, শান্তিপর্ব, ২৩৮ অধ্যায়, ২৯ শ্লোক)। প্রদর্শিত ঋক্‌মন্ত্রের অভিপ্রায় অনুসারে গীতা ও মহাভারতের ঈশ্বরবর্ণনা প্রদর্শিত হইয়াছে। "বিশ্বতশ্চক্ষুঃ" এই ঋক্‌মন্ত্রে যাহা বলা হইয়াছে—গীতা ও মহাভারতেও তাহাই বলা হইয়াছে। গীতা ও মহাভারতের ভাষ্যটীকা প্রভৃতি আলোচনা করিলে এই মন্ত্রের বিশেষ রহস্য অবগত হইতে পারা যাইবে।

উদয়নপ্রণীত ন্যায়কুসুমাঞ্জলির ৫ম স্তবকে তৃতীয় কারিকার ব্যাখ্যাপ্রসঙ্গে আচার্য উদয়ন "বিশ্বতশ্চক্ষুরুত" এই ঋক্‌মন্ত্রটি উদ্ধৃত করিয়াছেন ও ন্যায়সিদ্ধান্ত অনুসারে এই মন্ত্রটির ব্যাখ্যা প্রদর্শন করিয়াছেন। ভাষাপরিচ্ছেদের মঙ্গলশ্লোকের ব্যাখ্যা প্রসঙ্গে মুক্তাবলীতে এই মন্ত্রটির চতুর্থপাদ উদ্ধৃত হইয়াছে। উদয়ন ও বিশ্বনাথ (মতান্তরে কৃষ্ণদাস সার্বভৌম) যে ঋক্‌মন্ত্রটি উদ্ধৃত করিয়াছেন তাহা ঋক্‌সংহিতায়ই আম্নাত হইয়াছে। ইহা না জানার জন্য বেদের মন্ত্রকাণ্ডের সহিত ন্যায়দর্শনের যে কোনও সম্বন্ধ আছে তাহা অনেকেই বুঝিতে পারেন না। মুক্তাবলীতে যে মন্ত্রপাদ উদ্ধৃত হইয়াছে প্রাচীন মুদ্রিত পুস্তকে তাহার পাঠ অন্যরূপ ছিল। "দ্যাবাভূমী জনয়ন্ দেব এক আস্তে" এইরূপ পাঠ ছিল এবং এই পাঠই প্রচলিত ছিল। আজও অনেকে

এই পাঠই বলিয়া থাকেন। মন্ত্রভাগের সহিত অপরিচয়ই ইহার কারণ। ঋক্‌সংহিতার স্থান নির্দেশ না করিয়া মন্ত্রটি উদ্ধৃত হওয়ায় ইহা বেদমন্ত্র নহে—এরূপ ভ্রান্তি ঘটিয়াছে।

এই ঋক্‌মন্ত্রের উদয়নকৃত ব্যাখ্যা এইস্থলে প্রদর্শিত হইতেছে ঃ

অত্র প্রথমেন সর্বজ্ঞত্বং চক্ষুষা দৃষ্টেরুপলক্ষণাৎ। দ্বিতীয়েন সর্ব-বক্তৃত্বং, মুখেন বাগুপলক্ষণাৎ। তৃতীয়েন সর্বসহকারিত্বম্, বাহুনা সহকারিত্বোপলক্ষণাৎ। চতুর্থেন ব্যাপকত্বং পদা ব্যাপ্তেরুপলক্ষণাৎ। পঞ্চমেন ধর্মাধর্মলক্ষণপ্রধানকারণত্বম্। তৌ হি লোকযাত্রাবহনাদ্বাহূ। ষষ্ঠেন পরমাণুরূপপ্রধানাধিষ্ঠেয়ত্বম্। তে হি গতিশীলত্বাৎ পতত্রব্যপ-দেশাঃ পতন্তীতি। সংধমতি সংজনয়ন্ ইতি চ ব্যবহিতোপসর্গসম্বন্ধঃ। তেন সংযোজয়তি সমুৎপাদয়ন্ ইত্যর্থঃ। "দ্যাবা" ইতি ঊর্ধ্বসপ্ত-লোকোপলক্ষণম্। "ভূমী"তি অধস্তাৎ। এক ইতি অনাদিতা। (কুসুমাঞ্জলি ৫ম স্তবক, ৯১ পৃঃ সোসাইটি সং)। ইহার অভিপ্রায়—এই ঋক্‌মন্ত্র পরমেশ্বরের ছয়টি বিশেষণ বলিয়াছেন। প্রথম-বিশেষণ দ্বারা তাঁহাকে সর্বজ্ঞ—সর্বদ্রষ্টা বলা হইয়াছে। "বিশ্বতশ্চক্ষুঃ" অর্থাৎ সর্বতো ব্যাপ্তচক্ষু—চক্ষুর দ্বারাই আমাদের প্রত্যক্ষজ্ঞান উৎপন্ন হইয়া থাকে। আমাদের চক্ষু সর্বতো ব্যাপ্ত নহে এজন্য আমরা অল্পজ্ঞ। পরমেশ্বর সর্বতো ব্যাপ্তচক্ষু বলিয়া সর্ববিষয়ক প্রত্যক্ষজ্ঞান তাঁহার আছে। ইহাই মন্ত্রে বলা হইয়াছে। ঈশ্বরের সর্ববিষয়ক প্রত্যক্ষজ্ঞান নিত্য। তাহা ইন্দ্রিয়জন্য নহে। "পশ্যত্যচক্ষুঃ" এই মন্ত্রে তাহাই বলা হইয়াছে। যদি কেহ সর্বতো ব্যাপ্তচক্ষু হয় তবে তাহার সর্ববিষয়ক প্রত্যক্ষজ্ঞান হইবে। ঈশ্বরেরও সর্ববিষয়ক প্রত্যক্ষজ্ঞান আছে বলিয়া তাঁহাকে "বিশ্বতশ্চক্ষুঃ" বলা হইয়াছে। বস্তুতঃ, অনিত্য চাক্ষুষজ্ঞানের উৎপত্তিতে চক্ষু অপেক্ষিত হইলেও ঈশ্বরের প্রত্যক্ষজ্ঞান নিত্য বলিয়া চক্ষুর অপেক্ষা নাই। সর্ববিষয়ক প্রত্যক্ষজ্ঞান ঈশ্বরের আছে বলিয়াই শ্রুতি ঈশ্বরকে "বিশ্বতশ্চক্ষুঃ" বলিয়াছেন। আর এইজন্যই "চক্ষুষা দৃষ্টেরুপলক্ষণাৎ" এইরূপ বলিয়াছেন। শ্রুতি ঈশ্বরের চক্ষু

আছে ইহা বুঝাইতেছেন না। কিন্তু চক্ষু শব্দের দ্বারা তাঁহার সর্ববিষয়ক অপরোক্ষজ্ঞান আছে ইহাই বুঝাইতেছেন। গীতাশ্লোকেও যে—"সর্বতোঽক্ষিশিরোমুখম্" বলা হইয়াছে তাহারও অভিপ্রায় এই যে, ঈশ্বরের অক্ষি না থাকিলেও অক্ষিশব্দের দ্বারা অপরোক্ষজ্ঞানকেই বুঝান হইয়াছে।

"বিশ্বতোমুখঃ" এই দ্বিতীয় বিশেষণের দ্বারা পরমেশ্বরের সর্ববক্তৃত্ব প্রদর্শন করা হইয়াছে। প্রাণিবর্গের হিতের অনুশাসনকর্তা একমাত্র পরমেশ্বর। প্রাণিবর্গের হিতোপদেষ্টা পরমেশ্বর। পরমেশ্বরের হিতোপদেষ্টৃত্ব সমর্থনের জন্যই মন্ত্রে তাহার সর্বজ্ঞত্বও প্রদর্শন করা হইয়াছে। ন্যায়-কুসুমাঞ্জলির ৩য় স্তবকের ১৮শ কারিকাতে আচার্য উদয়ন পরমেশ্বরের উপদেষ্টৃত্বরূপ সর্ববক্তৃত্ব সমর্থন করিয়াছেন। পাতঞ্জলসূত্রেও পরমেশ্বরকে "পূর্বেষামপি গুরুঃ কালেনানবচ্ছেদাৎ" (পাতঞ্জল সূঃ ১।২৬) এই সূত্রে আদি উপদেষ্টা বলা হইয়াছে। ব্যাসভাষ্যেও বলা হইয়াছে যে, "জ্ঞানধর্মোপদেশেন……সংসারিণঃ পুরুষানুদ্ধরিষ্যামীতি" (পাতঃ সূঃ ভাষ্য ১।২৫)। ঈশ্বরের সর্বতোব্যাপ্ত মুখ প্রতিপাদনের জন্য মন্ত্র প্রবৃত্ত হয় নাই। কিন্তু ঈশ্বরই প্রাণিমাত্রের আদি হিতোপদেষ্টা ইহাই মন্ত্রে প্রতিপাদিত হইয়াছে। এইজন্যই উদয়ন বলিয়াছেন—"মুখেন বাগুপলক্ষণাৎ।"

"বিশ্বতোবাহুঃ" এই তৃতীয় বিশেষণের দ্বারা ঈশ্বরকে সর্বকার্যের সহকারিকারণ বলা হইয়াছে। ঈশ্বর সমস্ত কার্যেরই সহকারিকারণ। এজন্যই শাস্ত্রে ঈশ্বরকে সর্বকর্তা বলা হইয়াছে। সাধারণতঃ হস্ত-দ্বারাই লোকে কার্য করিয়া থাকে। ঈশ্বর সমস্ত কার্য্যেরই সাধারণ কারণ বলিয়া তাঁহাকে "বিশ্বতোবাহুঃ" বলা হইয়াছে। কিন্তু ঈশ্বরের হস্ত প্রতিপাদনের জন্য বিশ্বতোবাহু বলা হয় নাই। ঈশ্বর "অপাণি-পাদঃ", ঈশ্বর অশরীরী, তাঁহার হস্ত বা পাদ সম্ভাবিত নহে। এজন্য উদয়ন বলিয়াছেন—"বাহুনা সহকারিত্বোপলক্ষণাৎ"।

"বিশ্বতস্পাৎ" এই চতুর্থ বিশেষণ দ্বারা ঈশ্বরের সর্বব্যাপকত্ব

প্রতিপাদন করা হইয়াছে। সর্বগতদ্রব্যকেই বিভুদ্রব্য বা সর্বব্যাপক দ্রব্য বলা হয়। লোকে গমন চরণসাধ্য বলিয়া ঈশ্বরের সর্বগতত্ব-সাধনের জন্য "বিশ্বতস্পাৎ" বলিয়াছেন। কিন্তু ঈশ্বরের পাদ অর্থাৎ চরণ প্রতিপাদনের জন্য ইহা বলেন নাই। ঈশ্বর অশরীর-অপাণিপাদ; এজন্য উদয়ন "পদা ব্যাপ্তেরুপলক্ষণাৎ" এরূপ বলিয়াছেন। মন্ত্রগত "পাৎ" শব্দ ঈশ্বরের পদপ্রতিপাদক নহে, কিন্তু ঈশ্বর সর্বব্যাপী; ঈশ্বর সর্বগত।

"সংবাহুভ্যাং ধমতি" এই বিশেষণে বাহুশব্দদ্বারা ধর্ম ও অধর্ম এই দুইটি প্রধান কারণের নির্দেশ করা হইয়াছে। ধর্ম ও অধর্ম—এই দুইটি সমস্ত কার্যের বীজ। বীজ যেমন অঙ্কুরকার্য জননে প্রধান অর্থাৎ মুখ্য কারণ এইরূপ ধর্ম ও অধর্ম সমস্ত কার্য-জননে মুখ্য কারণ। এই ধর্ম ও অধর্ম-রূপ মুখ্য কারণদ্বয়কেই শ্রুতি ঈশ্বরের বাহুযুগল বলিয়াছেন। ধর্ম ও অধর্মকে বাহুশব্দের দ্বারা শ্রুতি নির্দেশ করিলেন কেন?—এইরূপ প্রশ্নের উত্তরে উদয়ন বলিয়াছেন—"তৌ হি লোকযাত্রাবহনাদ্ বাহূ"। লোকযাত্রা শব্দের অর্থ লোকব্যবহার। কিরণাবলীর প্রারম্ভে উদয়ন বলিয়াছেন—"লোকস্য যাত্রার্থিনঃ"। এস্থলে যাত্রাশব্দের অর্থ ব্যবহার। ধর্ম ও অধর্ম সর্ববিধ লোকযাত্রা বহন করে অর্থাৎ নিষ্পাদন করে বলিয়া ধর্ম ও অধর্মকে বাহুযুগল বলা হইয়াছে। ব্যবহার মাত্রই সুখ বা দুঃখের জনক হইয়া থাকে। ধর্ম সুখের এবং অধর্ম দুঃখের কারণ। এজন্য ধর্ম ও অধর্মকে লোকযাত্রা বহন করে বলা হইয়াছে।

"সং পতত্রৈঃ" এই ষষ্ঠ বিশেষণদ্বারা পরমাণুরূপ আরম্ভক দ্রব্যের নির্দেশ করা হইয়াছে। সর্বজ্ঞ ঈশ্বর অধিষ্ঠাতা এবং ধর্মাধর্ম-রূপ অদৃষ্ট এবং আরম্ভক পরমাণুসমূহ ঈশ্বরের অধিষ্ঠেয়। অচেতন অদৃষ্ট পরমাণু প্রভৃতি চেতন ঈশ্বর কর্তৃক অধিষ্ঠিত হইয়া কার্যের জনক হইয়া থাকে। চেতনদ্বারা অনধিষ্ঠিত অচেতন জড়বস্তু কার্যের জনক হইতে পারে না। চেতন কুম্ভকারাদির দ্বারা অনধিষ্ঠিত অচেতন

দণ্ডচক্রাদি ঘটাদিকার্যের জনক হয় না। চেতন কুম্ভকারাদির দ্বারা অধিষ্ঠিত হইয়াই ঘটাদিকার্যের জনক হয়—ইহা লৌকিক প্রমাণের দ্বারাই সিদ্ধ আছে। এইরূপ অচেতন আরম্ভক পরমাণু ঈশ্বরাধিষ্ঠিত হইয়াই কার্যের জনক হইয়া থাকে। অচেতন অদৃষ্ট-পরমাণ্বাদি ঈশ্বরাধিষ্ঠেয় হইলেও, ঈশ্বরাধিষ্ঠেয় অচেতন বস্তুগুলির মধ্যে পরমাণুই প্রধান কারণ। পরমাণুই আরম্ভক দ্রব্য অর্থাৎ সমবায়িকারণ। কার্যজননে সমবায়িকারণই প্রধান। অসমবায়িকারণ ও নিমিত্তকারণ অপ্রধান। শ্রুতি "পতত্র" শব্দের দ্বারা প্রধান অর্থাৎ মুখ্যাধিষ্ঠেয় সমবায়িকারণরূপ পরমাণুর নির্দেশ করিয়াছেন। মন্ত্রে "সংধমতি" শব্দের অর্থ সংযোজয়তি। পরমেশ্বর ধর্মাধর্মরূপ বাহুযুগলের দ্বারা পতত্রসমূহকে অর্থাৎ পরমাণু-সমূহকে সংযুক্ত করেন। ধর্মাধর্ম সাপেক্ষ হইয়া ঈশ্বর আরম্ভক পরমাণুসমূহে ক্রিয়া উৎপাদন করিয়া পরমাণুসমূহকে সংযুক্ত করেন। তাহাতে সংযুক্ত পরমাণুদ্বয় হইতে দ্ব্যণুক উৎপন্ন হইয়া থাকে। এইরূপ দ্ব্যণুকত্রয় হইতে ত্র্যণুক উৎপন্ন হয়। এইরূপে পরমাণু হইতে মহদ্দ্রব্যের উৎপত্তি হইয়া থাকে। এইরূপে মহদ্ দ্যুলোক অর্থাৎ উর্ধ্বসপ্তলোক ও ভূম্যাদি অধস্তন সপ্তলোক উৎপাদন করিয়া অনাদি পরমেশ্বর অবস্থিত আছেন। মন্ত্রে "দেব" শব্দের অর্থ পরমেশ্বর ও "এক" শব্দের অর্থ অনাদি বুঝিতে হইবে।

আচার্য উদয়ন এই ঋক্‌মন্ত্রের সাহায্যে পরমাণুকারণবাদের শ্রৌতত্ব সমর্থন করিয়াছেন। আমরা "কিং স্বিদাসীদধিষ্ঠানম্" মন্ত্রের ( নয় সংখ্যক মন্ত্রের ) ব্যাখ্যাপ্রদর্শন-প্রসঙ্গে আরম্ভবাদের শ্রৌতত্ব সূচিত করিয়াছি। আচার্য উদয়ন যে মন্ত্রটির সাহায্যে ঈশ্বর শ্রুতিসিদ্ধ ইহা প্রতিপাদন করিয়াছেন, উদয়ন হইতেও প্রাচীন বৈশেষিকাচার্য ব্যোমশিবাচার্য ব্যোমবতী-বৃত্তিতে সৃষ্টিসংহারনিরূপণ প্রকরণে এই মন্ত্রটি উদ্ধৃত করিয়া ঈশ্বর যে শ্রুতিসিদ্ধ তাহা প্রতিপাদন করিয়াছেন। ঈশ্বরসিদ্ধির জন্য ঋক্‌মন্ত্রটি উদ্ধৃত করিয়া ব্যোমশিবাচার্য বলিয়াছেন— "ইত্যাগমেন প্রসিদ্ধঃ" ( ব্যোমবতী-বৃত্তি ৩০৫ পৃঃ কাশী সং )।

ঈশ্বর প্রদর্শিত মন্ত্ররূপ আগমদ্বারা সিদ্ধ হইয়াছেন। ন্যায়কুসুমাঞ্জলিতেও উদয়ন এই মন্ত্রটি উদ্ধৃত করিবার পূর্বে বলিয়াছেন—"তমিমমর্থমাগমঃ সংবদতি"। অনুমান প্রমাণদ্বারা সিদ্ধ ঈশ্বর আগম প্রমাণদ্বারাও সিদ্ধ হইয়া থাকেন। অনুমান প্রমাণের সহিত আগম প্রমাণের সংবাদ অর্থাৎ একার্থপ্রতিপাদকত্ব আছে। ন্যায়ভাষ্যকারও বলিয়াছেন—"আগমাচ্চ দ্রষ্টা বোদ্ধা সর্বজ্ঞাতা ঈশ্বরঃ।" (ন্যাঃ সূঃ ৪।১।২১)। তাৎপর্যটীকাকারও ঈশ্বরসিদ্ধির জন্য এই ঋক্‌মন্ত্রটি উদ্ধৃত করিয়াছেন। (ন্যাঃ সূঃ ৪।১।২১।)* ন্যায়মুক্তাবলী গ্রন্থেও ঈশ্বরপ্রতিপাদক এই ঋক্ মন্ত্রটি ও মুণ্ডক উপনিষদের প্রথম মুণ্ডকের প্রথম মন্ত্র "বিশ্বস্য কর্তা ভুবনস্য গোপ্তা" উদ্ধৃত করিয়া বলা হইয়াছে—ইত্যাদয় আগমা অনুসন্ধেয়াঃ।"

এস্থলে বিশেষ বক্তব্য এই যে, আচার্য উদয়ন এই ঋক্‌মন্ত্রের অন্তর্গত "পতত্র" শব্দের দ্বারা পরমাণুর নির্দেশ করা হইয়াছে বলিয়াছেন। "পতত্র" শব্দ পরমাণুর প্রতিপাদক হইল কিরূপে এইরূপ জিজ্ঞাসার উত্তর প্রদানের জন্য আচার্য "পতত্র" শব্দের নির্বচনও প্রদর্শন করিয়াছেন। "পতন্তীতি" পতনশীল বস্তুকে পতত্র বলে। "পতন্ত্যনেন" এইরূপ ব্যুৎপত্তিদ্বারা পতত্র শব্দ পক্ষীর পাখা বুঝায়। অমরসিংহ তাঁহার কোষে এইরূপ অর্থ বলিয়াছেন। আচার্য উদয়ন কর্তৃবাচ্যে প্রত্যয় করিয়া "পতত্র" শব্দের অর্থ প্রদর্শন করিয়াছেন। পত্ ধাতুর অর্থ গমন। উদয়ন বলিয়াছেন, "তে হি গতিশীলত্বাৎ পতত্রব্যপদেশাঃ—পতন্তীতি।" উদয়ন বলিয়াছেন পরমাণু গতিশীল বলিয়া পতত্র। কিন্তু পরমাণুর গতিশীলতা সিদ্ধ হইল কিরূপে? যদি বলা যায় ঈশ্বরের ইচ্ছাবশতঃ প্রলয়দশাতে স্থিত পরমাণুসমূহে গতি উৎপন্ন হইয়া থাকে বলিয়া পরমাণু গতিশীল। এরূপ কথা সঙ্গত মনে হয় না। কারণ মূর্তদ্রব্যমাত্রেই কারণবশতঃ গতি উৎপন্ন হইয়া থাকে। গতি থাকিলেই যদি পতত্র শব্দ ব্যপদেশ্য হয় তবে

* এবং এই মন্ত্রটি ন্যায়মঞ্জরীতে জয়ন্ত ভট্ট উদ্ধৃত করিয়াছেন। (১৮৬ পৃঃ, প্রমাণপ্রকরণ)

ঘটপটাদিও পতত্র শব্দ ব্যপদেশ্য হওয়া উচিত। দ্ব্যণুকের ক্রিয়াও তো ঈশ্বরেচ্ছাবশতঃ হইয়া থাকে। নতুবা তিনটি দ্ব্যণুক সংযুক্ত হইল কিরূপে? দ্ব্যণুকত্রয় সংযুক্ত না হইলে মহদ্‌দ্রব্য উৎপন্ন হইত কিরূপে?

এতদুত্তরে বক্তব্য এই যে, পরমাণুই গতিশীল বলিয়া পতত্র শব্দ ব্যপদেশ্য হইয়া থাকে। দ্ব্যণুকাদি গতিশীল নহে। পরমাণুই গতিশীল, দ্ব্যণুকাদি গতিশীল নহে—ইহা কিরূপে জানা যাইবে? এতদুত্তরে বক্তব্য এই যে, প্রলয়দশাতেও পরমাণুসমূহ গতিশীল থাকে। প্রলয়দশাতে পরমাণুর ক্রিয়া নিবৃত্ত হয় না। প্রশস্তপাদভাষ্যের "সৃষ্টিসংহার" বিধি-প্রকরণের টীকাতে উদয়ন বলিয়াছেন—"কালাবচ্ছেদোপাধিতয়া বর্তমানানি চ মহাভূতসংক্ষোভপ্রভববেগজানি চ কর্মাণি সন্তন্যমানান্যবতিষ্ঠন্তে। অন্যথা কালাবচ্ছেদানুপপত্তৌ পুনঃ সর্গানুপপত্তেঃ। তদিদমুক্তং তাবন্তমেব কালমিতি।" অভিপ্রায় এই যে, প্রলয়দশাতে মহাভূত-চতুষ্টয়ের সংক্ষোভজাত বেগ হইতে উৎপন্ন পরমাণুর কর্ম সন্তানক্রমে উৎপন্ন হইতে থাকে। এজন্য প্রলয়দশাতে পরমাণুর কর্মপ্রবাহের নিবৃত্তি হয় না। প্রলয়ে পরমাণুর ক্রিয়া না থাকিলে, অখণ্ড মহাকালের অবচ্ছেদক ক্রিয়ারূপ উপাধি না থাকিলে, সৃষ্টিকালের সমপরিমাণ প্রলয়কাল হইতে পারিত না। প্রলয়কালের অবসান না হইলে পুনঃ সৃষ্টিও হইতে পারিত না। (৯২-৯৩ পৃষ্ঠা, কিরণাবলী)। প্রশস্তপাদভাষ্যের সেতুটীকাতে পদ্মনাভ মিশ্র বলিয়াছেন যে, "প্রলয়ে পরমাণুষু বেগকর্মণী তিষ্ঠতঃ। কর্ম বিনা কালাবচ্ছেদকানুপপত্তৌ তাবন্তমেব কালমিতি প্রলয়পরিমাণানুপপত্তেঃ।" সেতুতে আবার বলা হইয়াছে, "পরমাণুক্রিয়াসত্ত্বেঽপি সংযোগবিভাগৌ অপি নোৎপদ্যেতে। তথা চ প্রবিভক্তাঃ সংযোগরহিতা ইত্যেব তত্ত্বম্। (২৮৬ পৃঃ, সেতু টীকা)। প্রলয়ে পরমাণু গতিশীল থাকে বলিয়া পরমাণু পতত্রশব্দ ব্যপদেশ্য হইয়া থাকে। পদ্মনাভ মিশ্র যে বলিয়াছেন—প্রলয়ে পরমাণুর ক্রিয়া থাকে, কিন্তু সংযোগবিভাগ উৎপন্ন হয় না—ইহাতে শঙ্কা

এই যে, সংযোগবিভাগের অজনক ক্রিয়াই অপ্রসিদ্ধ। সংযোগবিভাগের অনপেক্ষ কারণকেই ক্রিয়া বলে। (কণাদসূত্র, ১।১।১৭)। প্রলয়ে পরমাণুর ক্রিয়াজন্য সংযোগ থাকিলেও তাহা আরম্ভক সংযোগ নহে—ইহাই পদ্মনাভ মিশ্রের অভিপ্রায়। প্রলয়ে অদৃষ্ট নিরুদ্ধবৃত্তি বলিয়া আরম্ভক সংযোগ হইতে পারে না।

ন্যায়কুসুমাঞ্জলির দ্বিতীয় স্তবকে তৃতীয় কারিকার ব্যাখ্যাতে আচার্য উদয়ন বলিয়াছেন—"মহাভূতসংপ্লবসংক্ষোভলব্ধসংস্কারাণাং পরমাণূনাং মন্দতরতমাদিভাবেন কালাবচ্ছেদকপ্রয়োজনস্য প্রচয়াখ্যসংযোগপর্যন্তস্য কর্মসন্তানস্য ঈশ্বরনিঃশ্বসিতস্যানুবৃত্তেঃ। কিয়ানসৌ ইত্যত্র অবিরোধাদাগমপ্রসিদ্ধিমনতিক্রম্য তাবন্তমেব কালমিতি অনুমন্যতে।" (৩৩৩ পৃঃ, সোসাইটি সং)। কিরণাবলীতে আচার্য যাহা বলিয়াছেন এ স্থলে তাহা আরও বিস্তৃতভাবে বলিয়াছেন। প্রলয়ে পরমাণুর ক্রিয়াসন্তানকে আচার্য ঈশ্বরনিঃশ্বাস বলিয়াছেন। এ স্থলেও আচার্যের মনে প্রশস্তপাদভাষ্যের "তাবন্তমেব কালম্" এই উক্তি জাগরূক রহিয়াছে।

দেখা যাইতেছে, ন্যায়বৈশেষিক আচার্যগণ বেদের মন্ত্রকে নিরুপপদ আগম শব্দ দ্বারা নির্দেশ করিয়াছেন। মহাভাষ্যকারও "আগমঃ খল্বপি" বলিয়া "চত্বারি শৃঙ্গা ত্রয়ো অস্য পাদাঃ" (ঋক্ সং ৩।৮।১০) মন্ত্রটি উদ্ধৃত করিয়াছেন। আজকাল কেহ কেহ আগমশাস্ত্র বলিতে আরম্ভ করিয়াছেন। অনাগমও কি শাস্ত্র হইতে পারে?" "শাস্ত্রযোনিত্বাৎ" (ব্রঃ সুঃ ১।১।৩) এই ব্রহ্মসূত্রেও কেবল শাস্ত্রশব্দ দ্বারা ঋগ্বেদাদিরই নির্দেশ করা হইয়াছে। আগমশব্দ ও শাস্ত্রশব্দ একার্থক বলিয়া "আগমশাস্ত্র" বলিলে তাহার অর্থ কি হইবে? পর্যায়শব্দের সহপ্রয়োগ নিষিদ্ধ।

আচার্য উদয়ন ন্যায়কুসুমাঞ্জলির পঞ্চম স্তবকে বলিয়াছেন—"ন সন্ত্যেব হি বেদভাগাঃ যত্র পরমেশ্বরো ন গীয়তে। তথা হি স্রষ্টৃত্বেন পুরুষসূক্তেষু বিভূত্যা রুদ্রেষু, শব্দব্রহ্মত্বেন মণ্ডলব্রাহ্মণেষু, প্রপঞ্চং পুরস্কৃত্য নিষ্প্রপঞ্চতয়া উপনিষৎসু, যজ্ঞপুরুষত্বেন মন্ত্রবিধিষু, দেহাবির্ভাবৈরুপাখ্যানেষু, উপাস্যত্বেন সর্বত্রেতি।" (২২৫ পৃঃ, সোসাইটি সং)।

দার্শনিকগণের এই সমস্ত উক্তি হইতে বুঝিতে পারা যায় যে, বেদের আলোচনায় বিমুখ হইয়া ভারতীয় দার্শনিকগণ দর্শনশাস্ত্রের আলোচনা করিতেন না। তৈত্তিরীয় আরণ্যকের পরিশিষ্ট নারায়ণ-উপনিষদের ভাষ্যে সায়ণাচার্য এই মন্ত্রের ব্যাখ্যাতে উদয়নকৃত ব্যাখ্যারই অনুসরণ করিয়াছেন। (৭৯৩ পৃঃ, আনন্দাশ্রম সং ১ম অনুবাক)।

( ১১ )

স্বেতরনিরপেক্ষ ঈশ্বরই জগতের স্রষ্টা—ইহাতে প্রশ্ন।

কিং স্বিদ্‌বনং ক উ স বৃক্ষ আস যতো দ্যাবাপৃথিবী নিষ্টতক্ষুঃ।
মনীষিণো মনসা পৃচ্ছতেদু তদ্ যদধ্যতিষ্ঠদ্ ভুবনানি ধারয়ন॥
তৈঃ সং ৪।৬।২ ; ঋক্ সং ৮।৩।১৬।৪ ; তৈঃ ব্রাঃ ২।৮।৯-৮

"বিশ্বতশ্চক্ষুরুত" এই ঋক্‌মন্ত্রে স্বয়ংপ্রকাশ দেব পরমেশ্বরকে স্বেতর-নিরপেক্ষভাবে জগতের স্রষ্টা বলা হইয়াছে। সর্বাত্মক পরমেশ্বরের জগৎসৃষ্টিতে অন্যের অপেক্ষা নাই, অপেক্ষা হইতেও পারে না। যিনি সর্বাত্মক তাঁহা হইতে অন্য বস্তুই অপ্রসিদ্ধ। পূর্ব ঋক্‌মন্ত্রে প্রদর্শিত এই সিদ্ধান্তই পুনর্বার প্রশ্নোত্তরচ্ছলে দুইটি ঋক্‌মন্ত্রদ্বারা প্রদর্শিত হইয়াছে। প্রথম মন্ত্রটি প্রশ্নার্থক ও দ্বিতীয় মন্ত্রটি তাহার উত্তর।

ভাষ্যভাবার্থ—যেমন কোন বৃহৎ প্রাসাদ নির্মাণ করিতে হইলে রাজাদিপ্রেরিত মানুষেরা কোন বৃহৎ অরণ্যে যাইয়া শাক-তিনিস প্রভৃতি কোন বৃহৎ-সার দারু ছেদন করিয়া তক্ষণাদির দ্বারা প্রাসাদের স্তম্ভাদি নির্মাণ করিয়া থাকে, এইরূপ জগন্নির্মাণে পরমেশ্বরপ্রেরিত জগৎস্রষ্টৃগণ ( হিরণ্যগর্ভাদি ) যে বনের যে বৃক্ষ ছেদন করিয়া তক্ষণাদির দ্বারা দ্যুলোকভূলোকাদি জগতের নির্মাণ করিয়াছিলেন সেই বনের নাম কি ? তাদৃশ মহান্ বৃক্ষই বা কি ছিল ? হে মনীষিগণ, উক্ত উভয়ের তত্ত্ব-

নিরূপণের ইচ্ছাযুক্ত মনের দ্বারা আপনারা নিজেকে জিজ্ঞাসা করুন। চতুর্দশ ভুবন ধারণ করিয়া পরমেশ্বর যে স্থানে অবস্থান করেন ( করিয়া ছিলেন ) পরমেশ্বরের সেই স্থানেরও জিজ্ঞাসা করুন। এই মন্ত্রের ব্যাখ্যা করিয়া ভাষ্যকার সায়ণ বলিয়াছেন—এই তিনটি প্রশ্নেরই উত্তর "ব্রহ্ম বনং ব্রহ্ম স বৃক্ষ আসীৎ" এই মন্ত্রে বলা হইয়াছে। উত্তররূপ এই ঋক্‌মন্ত্রটি তৈত্তিরীয় ব্রাহ্মণে আম্নাত হইয়াছে। যে তিনটি প্রশ্ন ঋক্‌সংহিতায় আম্নাত হইয়াছে তাহার উত্তর ঋক্‌সংহিতায় আম্নাত হয় নাই। কিন্তু তৈত্তিরীয় ব্রাহ্মণে তাহা আম্নাত হইয়াছে। যাঁহারা মনে করেন মন্ত্রসংহিতা ব্রাহ্মণগ্রন্থের কোন অপেক্ষা রাখে না তাঁহারা এ স্থলে কি বলিবেন? প্রশ্নগুলির কি সমাধান করিবেন? এই প্রশ্নগুলির উত্তর ঋক্‌সংহিতায় তো বলা হয় নাই। ঋগ্বেদের ব্রাহ্মণ-গ্রন্থেও বলা হয় নাই। কিন্তু তৈত্তিরীয় ব্রাহ্মণে বলা হইয়াছে। কেহ কেহ মনে করেন, ঋক্ সংহিতায় আম্নাত এই মন্ত্রে যে তিনটি প্রশ্ন প্রদর্শন করা হইয়াছে সেই প্রশ্নপ্রদর্শক মন্ত্রের দ্রষ্টা ঋষি নিজেই তাহার উত্তর জানিতেন না। নিরঙ্কুশ প্রলাপের উত্তর দিতেও লজ্জাবোধ করি। প্রশ্নবোধক ঋক্‌মন্ত্রটি যে সূক্তের অন্তর্গত সেই সূক্তে ৭টি মন্ত্র আছে। প্রশ্নপ্রতিপাদক মন্ত্রটি সূক্তের চতুর্থ মন্ত্র। এই সূক্তের দ্রষ্টা বিশ্বকর্মা ভৌবন। এই সূক্তের তৃতীয় মন্ত্র "বিশ্বতশ্চক্ষুরুত বিশ্বতো-মুখঃ", যাহার ব্যাখ্যা আমরা ইতঃপূর্বেই বিস্তৃতভাবে প্রদর্শন করিয়াছি। বৈশেষিক আচার্যগণ অতি যত্নের সহিত যে মন্ত্রের ব্যাখ্যা প্রদর্শন করিয়াছেন এই তৃতীয় মন্ত্রটি পাঠ করিয়া কোন স্বস্থচেতা পুরুষ কি কখনও এরূপ বলিতে পারে যে, এই সূক্তের চতুর্থ মন্ত্রে যে প্রশ্ন প্রদর্শিত হইয়াছে তাহার উত্তর মন্ত্রদ্রষ্টা ঋষিই জানিতেন না! মন্ত্রদ্রষ্টা ঋষি নিজে জানিয়াও প্রশ্ন করিলেন কেন? ইহার উত্তর এই মন্ত্রের ভাষ্য-ভাবার্থ প্রদর্শন প্রসঙ্গে আমরা পূর্বেই বলিয়াছি।

( ১২ )

### প্রদর্শিত প্রশ্নত্রয়ের উত্তর

ব্রহ্ম বনং ব্রহ্ম স বৃক্ষ আসীদ্ যতো দ্যাবাপৃথিবী নিষ্টতক্ষুঃ।
মনীষিণো মনসা বিব্রবীমি বঃ ব্রহ্মাধ্যতিষ্ঠদ্ ভুবনানি ধারয়ন্॥

( তৈঃ ব্রাঃ ২।৮।৯।৯ )

ভাষ্যভাবার্থ—পূর্ব ঋক্‌মন্ত্রে মনীষিগণকে তিনটি প্রশ্ন করিতে বলা হইয়াছিল। এই মন্ত্রে ঋষি পূর্বোক্ত তিনটি প্রশ্নের উত্তর প্রদর্শন করিতেছেন। প্রশ্ন ও তাহার উত্তররূপে দুইটি ঋক্‌মন্ত্র আম্নাত হইয়াছে। যে বনের যে বৃক্ষ হইতে দ্যুলোকভূলোক নির্ম্মিত হইয়াছে সেই বন ও বৃক্ষ উভয়ই ব্রহ্ম। ব্রহ্মই বনস্থানীয় ও ব্রহ্মই বৃক্ষস্থানীয়। ব্রহ্ম সর্বশক্তিযুক্ত বলিয়া যে কার্যের জন্য যে সামগ্রী অপেক্ষিত সেই সামগ্রী ব্রহ্মেই বিদ্যমান আছে এজন্য স্বাতিরিক্ত কোন বস্তু ব্রহ্মের অপেক্ষিতই নহে। সেই ব্রহ্মই সমস্ত ভুবনকে নিজের মধ্যে ধারণ করেন ও সমস্ত ভুবনকে তিনি নিয়মিত করেন। হে মনীষিগণ, আমি মন দ্বারা নিশ্চয় করিয়া তোমাদিগকে এই উত্তর প্রদান করিতেছি। যে ব্রহ্মবাদ উপনিষদে বিবৃত হইয়াছে ঋক্‌মন্ত্রে তাহার কি কিছু ন্যূনতা আছে? এই প্রশ্নোত্তররূপ দুইটি মন্ত্র শ্রীকরভাষ্যেও উদ্ধৃত ও ব্যাখ্যাত হইয়াছে। (শ্রীকরভাষ্য ২।১।২৮ সূঃ, ২০৫ পৃঃ)

( ১৩ )

### প্রকৃতি পুরুষ অথবা শক্তি ও পরমাত্মাই জগতের কারণ

তিরশ্চীনো বিততো রশ্মিরেষা মধঃ স্বিদাসীদুপরি স্বিদাসীৎ।
রেতোধা আসন্ মহিমা ন আসনত্ স্বধা অবস্তাৎ
প্রযতিঃ পরস্তাৎ॥

( ঋক্ সং ৮।৭।১৭।৬ ; তৈঃ ব্রাঃ ২।৮।৯-৫ )

ভাষ্যভাবার্থ—সূর্যরশ্মির মত স্বয়ংপ্রকাশ চৈতন্যপদার্থ। এই স্বপ্রকাশ চৈতন্যই ভূতভৌতিকরূপ জগতের মধ্যে তির্যগ্‌ভাবে ব্যাপ্ত রহিয়াছে। এই স্বপ্রকাশ চৈতন্যরূপ পরমাত্মা, যিনি জাগতিক সর্ববস্তুর মধ্যে তির্যগ্‌ভাবে ব্যাপ্ত রহিয়াছেন, তিনি কি জাগতিক বস্তুসমূহের অধোভাগে অবস্থিত ? অথবা উপরিভাগে অবস্থিত ? মন্ত্রে "স্বিৎ" শব্দ দুইবার প্রযুক্ত হওয়ায় বিকল্পিত দুইটি পক্ষ সূচিত হইয়াছে। সমস্ত জাগতিক বস্তুতে তির্যগ্‌ভাবে ব্যাপ্ত স্বপ্রকাশ চৈতন্য। এই চৈতন্য কি চৈতন্যব্যাপ্ত বস্তুর উপরিভাগে আছে অথবা অধোভাগে আছে—ইহাই বিকল্পিত পক্ষদ্বয়।

মন্ত্রের অভিপ্রায় এই যে, এই স্বয়ংপ্রকাশ চৈতন্যপদার্থ সমস্ত বস্তুর মধ্যে বস্ত্রের দীর্ঘতন্তুর মত তির্যগ্‌ভাবে পরিব্যাপ্ত রহিয়াছে। পর্যালোচনা করিলে ইহা বুঝিতে পারা যায়। কোন বস্তুর অধোভাগ পর্যালোচিত হইলে সেই অধোভাগেও স্বপ্রাশ চিদ্বস্তু বিদ্যমান আছে—ইহা বুঝিতে পারা যায়। আবার উপরিভাগও পর্যালোচিত হইলে সেখানেও স্বপ্রকাশ চিদ্বস্তুর অবস্থান দেখিতে পাওয়া যায়। এই চিদ্বস্তু যে কেবল বস্তুসমূহের মধ্যভাগেই অবস্থিত আছে তাহা নহে। এই চিদ্বস্তু জাগতিক সমস্ত বস্তুর অধোভাগে, ঊর্ধ্বদেশে ও মধ্যভাগে অবস্থিত আছে বলিয়া তাহা বস্তুর একদেশে অবস্থিত—এরূপ বলিতে পারা যায় না। যেমন ঘটের উপাদানীভূত মৃৎসামান্য ঘটের ঊর্ধ্বভাগে, অধোভাগে ও মধ্যভাগে সর্বত্রই অনুস্যূত রহিয়াছে এবং সমস্ত উপাদেয় কার্যেই সেই কার্যের উপাদান মৃৎসামান্যের মতই অনুস্যূত রহিয়াছে। এইরূপ স্বপ্রকাশ পরমাত্মাও স্বকার্য সমস্ত জগতে পরিব্যাপ্ত রহিয়া বিদ্যমান আছে। এইজন্য স্বপ্রকাশ চৈতন্যরূপ উপাদান উপাদেয় বস্তুর অধোদেশেই অবস্থিত অথবা উপরিদেশেই অবস্থিত ঐরূপ নিশ্চয় করিতে পারা যায় না। ইহাই মন্ত্রের পূর্বার্ধের অর্থ।

সমস্ত ভূতভৌতিক পদার্থ বিতত সূর্যরশ্মির মত স্বপ্রকাশ চৈতন্যের রেতোধারক—চৈতন্যের সাররূপ ধারণ করিয়া আছে। চিদেকরস

বস্তুর সদ্রূপই সার। চিদেকরস বস্তু যদি সদ্রূপ না হইত তবে তাহা বন্ধ্যাপুত্রাদির মত অসৎ হইয়া পড়িত। এজন্য চিদেকরস বস্তুর সার সদ্রূপ। এই চিৎসার সদ্রূপকে সমস্ত জাগতিক পদার্থই ধারণ করিয়া থাকে অর্থাৎ জাগতিক সমস্ত বস্তু সদ্রূপে ভাসমান হইয়া থাকে। চৈতন্যসার সদ্রূপের ধারণকারী সমস্ত গিরি-নদী সমুদ্রাদি চৈতন্যসার সদ্রূপকে ধারণ করিয়াই মহান্ হইয়াছে। যাহাকে ধারণ করিয়া ইহারা মহান্ হইয়াছে তাহার নিরঙ্কুশ মহত্ত্ব সম্বন্ধে আর বক্তব্য কি? মন্ত্রে যে "স্বধা" শব্দ বলা হইয়াছে, তাহার অর্থ মায়া, অবিদ্যা বা প্রকৃতি। মায়া-অবিদ্যাদি "স্বধা" শব্দ দ্বারা অভিধীয়মান হইয়া থাকে। আর ইহাই পারমেশ্বরী শক্তি। এই স্বধা-শব্দাভিধেয় পারমেশ্বরী শক্তিকেই মন্ত্রে "অবস্তাৎ" বলা হইয়াছে। "অবস্তাৎ" শব্দের অর্থ অধম কারণ। এই শক্তি যাহাতে স্থিত হইয়া প্রযত্নবতী হইয়া থাকে সেই প্রযত্নশীল শক্তির আধার পরমাত্মাই মন্ত্রে "প্রযতি" শব্দের দ্বারা অভিধীয়মান হইয়াছে। এই প্রযতি বা পরমাত্মাকে মন্ত্রে "পরস্তাৎ" —উত্তম কারণ—বলা হইয়াছে। এই শক্তি ও পরমাত্মা উভয়েই জগতের কারণ। শক্তি নিকৃষ্ট কারণ ও পরমাত্মা উৎকৃষ্ট কারণ। এই শক্তি ও পরমাত্মাকেই শাস্ত্রে প্রকৃতি ও পুরুষ বলা হইয়াছে।

( ১৪ )

## ঈশ্বরের সর্বাত্মকতা

ত্বং স্ত্রী ত্বং পুমানসি
ত্বং কুমার উত বা কুমারী।
ত্বং জীর্ণো দণ্ডেন বঞ্চসি
ত্বং জাতো ভবসি বিশ্বতোমুখঃ ॥

( অথর্ব সং ১০।৮।১৭-২৭; শ্বেঃ উঃ ৫।৪।৩ )

মন্ত্রভাবার্থ—ঈশ্বর সর্বাত্মক বলিয়া জীবধর্মদ্বারাও ঈশ্বর উপাস্যরূপে শ্রুতিতে এবং স্মৃতিতে নির্দিষ্ট হইয়াছেন। যেমন "মনোময়ঃ প্রাণশরীরঃ ভাবরূপঃ" (ছাঃ উঃ ৩।১৪।১-২) প্রভৃতি বাক্যে জীবগত ধর্ম দ্বারাও ব্রহ্ম উপাস্যরূপে নির্দিষ্ট হইয়াছেন। ব্রহ্ম সর্বাত্মক বলিয়া জীবসম্বন্ধী ধর্ম পরমেশ্বরসম্বন্ধী হইয়া থাকে। প্রদর্শিত মন্ত্রে পরমেশ্বরকে বলা হইয়াছে যে, তুমি স্ত্রী, তুমি পুরুষ, তুমি কুমার, তুমি কুমারী, তুমি দণ্ডহস্তে বিচরণকারী বৃদ্ধ এবং তুমি অনন্ত মূর্তিতে প্রকাশমান হইয়া থাক, অর্থাৎ নানামূর্তিতে জন্মগ্রহণ করিয়া থাক। এই মন্ত্রটি ব্রহ্ম-সূত্রের শাঙ্করভাষ্যে ১।২।২ সূত্রে ও ২।৩।৪৩ সূত্রে উদ্ধৃত হইয়াছে; ঈশাবাস্যোপনিষদের মত শ্বেতাশ্বতর উপনিষদ্ও মন্ত্রোপনিষৎ। বৃহদারণ্যক উপনিষদ্ প্রভৃতি ব্রাহ্মণগ্রন্থে আম্নাত হইয়াছে। কিন্তু শ্বেতাশ্বতর উপনিষদ্ শ্বেতাশ্বতর সংহিতায় আম্নাত হইয়াছে। মৈত্রায়ণী সংহিতার মত শ্বেতাশ্বতর সংহিতাও কৃষ্ণ যজুর্বেদের অন্তর্গত। ইহাকে চরক শাখা বলে। সুতরাং শ্বেতাশ্বতর উপনিষদে আম্নাত ঋক্‌মন্ত্রের মন্ত্রত্বে বা ঋক্‌ত্বে কোন সন্দেহের অবকাশ নাই।

## ( ১৫ )

### জীবাত্মার পারমার্থিক স্বরূপ

ঋচো অক্ষরে পরমে ব্যোমন্
যস্মিন্ দেবা অধি বিশ্বে নিষেদুঃ।
যস্তন্ন বেদ কিমৃচা করিষ্যতি
য ইত্তদ্বিদুস্ত ইমে সমাসতে॥

(ঋক্ সং ২।৫।২১।৪; অথর্ব সং ৯।১০।১৮; শ্বেঃ উ ৪।৮)।

ভাষ্যভাবার্থ—নিরুক্ত গ্রন্থে যাস্ক এই মন্ত্রটির তিনপ্রকার অর্থ প্রদর্শন করিয়াছেন। আমরা প্রথমতঃ সায়ণ ভাষ্যানুসারে এই মন্ত্রের অভিপ্রায়

প্রদর্শন করিব। ভাষ্যকার সায়ণ বলিয়াছেন—এই মন্ত্রে জীবাত্মার পারমার্থিক স্বরূপ প্রদর্শিত হইয়াছে। মন্ত্রে ঋক্ শব্দ দ্বারা ঋক্প্রধান চারিবেদ প্রতিপাদিত হইয়াছে। ষড়ঙ্গসমন্বিত চার বেদই এই "ঋক্" শব্দের প্রতিপাদ্য অর্থ। মুণ্ডক উপনিষদে শিক্ষা-কল্পাদি ছয়টি বেদাঙ্গের সহিত চারিবেদকে অপরবিদ্যা বলা হইয়াছে। ( মুণ্ডক ১।৪-৫ )। চার বেদ সম্বন্ধী যে অক্ষরে পরম-ব্যোমে সমস্ত দেবতারা অবস্থিত রহিয়াছেন—এই মন্ত্রের পূর্বার্ধের ইহাই সংক্ষিপ্ত অর্থ। ক্ষরণরহিত অবিনশ্বর বস্তুই অক্ষর। এজন্য নিত্য সর্বব্যাপী ব্রহ্মই অক্ষর শব্দের অর্থ। অক্ষর শব্দের ব্রহ্মবাচকত্ব "এতদ্ বৈ তদক্ষরং গার্গি ব্রাহ্মণা অভিবদন্তি।" "এতস্য বাক্ষরস্য প্রশাসনে গার্গি সূর্যাচন্দ্রমসৌ বিধৃতৌ তিষ্ঠতঃ" (বৃ০ উ০ ৩।৭।৮-৯ ) ইত্যাদি বৃহদারণ্যকে প্রসিদ্ধ আছে। এইরূপ "অথ পরা যয়া তদক্ষরমধিগম্যতে" এই মুণ্ডকবাক্যেও অক্ষরশব্দের ব্রহ্মবাচকত্ব প্রসিদ্ধ আছে। (মু০ উ০ ১।৫ )। এইরূপ "যেনাক্ষরং পুরুষং বেদ সত্যম্" ( মু. ১।২।১৩ )। এজন্য এই মন্ত্রে "অক্ষর" শব্দের অর্থ ব্রহ্ম। সাঙ্গ চারিবেদসম্বন্ধী ব্রহ্ম অর্থাৎ সর্ববেদপ্রতিপাদ্য ব্রহ্ম—ইহাই "ঋচো অক্ষরে" এই মন্ত্র ভাগের অর্থ। অক্ষরপদাভিধেয় ব্রহ্মই "পরমব্যোম"। "ব্যোম" শব্দের অর্থ ভূতাকাশ। আর "পরমব্যোম" শব্দের অর্থ পরমাকাশ বা ব্রহ্ম। আকাশ যেমন নির্লেপ, রূপরহিত ও সর্বব্যাপী, ব্রহ্মও সেইরূপ নির্লেপ, নীরূপ ও সর্বব্যাপী। এজন্য "পরমব্যোম" শব্দের দ্বারা ব্রহ্মের নির্দেশ করা হইয়াছে। "আকাশস্তু তল্লিঙ্গাৎ" ( "ব্রঃ সূঃ ১।১।২২ ) এই সূত্রের ভাষ্যে শঙ্করাচার্য এই ঋক্ মন্ত্রটি উদ্ধৃত করিয়াছেন এবং "আকাশ" "পরমব্যোম", ও "খ শব্দ" ব্রহ্মের প্রতিপাদক বলিয়াছেন। এই ব্রহ্মাত্মক পরম ব্যোমে সমস্ত দেবতাগণ ব্রহ্মকেই আশ্রয় করিয়া অবস্থিত রহিয়াছেন। "ঋচো অধি নিষেদুঃ" এস্থলে "ঋক্" শব্দের দ্বারা সমস্ত বেদকে বুঝান হইয়াছে। সমস্ত বেদ যে ব্রহ্মেই পর্যবসিত হইয়াছে তাহা "সর্বে বেদা যৎ পদমামনন্তি" ( কঠ ২।১৫ ) বাক্য দ্বারা

প্রতিপাদিত হইয়াছে। যাহারা তাঁহাকে জানে না, অর্থাৎ যাহা হইতে সমস্ত দেবগণের স্বরূপলাভ হইয়াছে, সমস্ত বেদ যাহার প্রতিপাদন করে তাঁহাকে যে মানুষ জানে না তাহারা ঋক্‌মন্ত্রের দ্বারা কি করিবে? ঋগাদি শব্দজাল তাহার নিকটে ব্যর্থ। ব্রহ্মবেদনের সাধন বেদ এবং বেদবেদ্য ব্রহ্ম। সর্ববেদবেদ্য ব্রহ্মকে না জানিলে বেদনের সাধন বেদ তাহার নিকটে ব্যর্থই হইবে। এই অক্ষর ব্রহ্মকে না জানিয়া বেদবিহিত যাগাদি কর্মের অনুষ্ঠান ত ব্যর্থই হইবে এবং ঋক্‌মন্ত্র সমূহও তাদৃশ পুরুষগণের নিকট ব্যর্থ হইবে। "যে-ইৎ" 'যে এব' যাঁহারাই এই অক্ষরপদবাচ্য ব্রহ্মকে জানেন তাঁহারা 'সমাসতে'—সম্যক্ স্থিত থাকেন। স্বস্বরূপে অবস্থিত থাকেন। তাঁহাদের আর সংসারে পুনরাবৃত্তি হয় না। অথবা "যে বিদুরিৎ" যাঁহারা ব্রহ্মস্বরূপ কেবল জানেন, ব্রহ্মকে জানিয়া তাঁহারাই 'সমাসতে'—সমস্ত সত্রের 'সং—যুগপৎ' অনুষ্ঠান করিয়া থাকেন। অর্থাৎ ব্রহ্মবিৎ কর্মের অনুষ্ঠান না করিয়াই সমস্ত কর্মানুষ্ঠানের ফল লাভ করিয়া থাকেন।' ব্রহ্মজ্ঞান দ্বারাই সমস্ত ফল লাভ করিয়া কৃতকৃত্য ও পূর্ণতৃপ্ত হইয়া থাকেন। কর্মফল লাভের জন্য ব্রহ্মজ্ঞ পুরুষের কর্মানুষ্ঠানের আবশ্যকতা নাই।

এই মন্ত্রটি "অস্যবামীয় সূক্তের অন্তর্গত এবং মহাব্রতে বৈশ্বদেবীয় শস্ত্রে এই সূক্তটি বিনিযুক্ত হইয়াছে। যাঁহারা বলেন, কর্মকাণ্ডে বিনিযুক্ত মন্ত্রগুলি নিঃসার তাঁহারা এই মন্ত্রটির সম্বন্ধে কি বলিবেন?

এই মন্ত্রের যাস্ক-সম্মত ব্যাখ্যা:

যাস্ক এই মন্ত্রের তিনপ্রকার ব্যাখ্যা করিয়াছেন। প্রথম ব্যাখ্যা আচার্য শাকপূণি সম্মত। শাকপূণির মতে এই মন্ত্রের প্রতিপাদ্য ওঙ্কার। দ্বিতীয় ব্যাখ্যা শাকপূণির পুত্রের সম্মত। ইহার মতে এই মন্ত্রের প্রতিপাদ্য—আদিত্যমণ্ডলান্তবর্তী হিরণ্ময় পুরুষ পরমেশ্বর। তৃতীয় ব্যাখ্যা আত্মবাদিসম্মত। ইহাদের মতে আত্মতত্ত্বই এই মন্ত্রের প্রতিপাদ্য।

প্রথম ব্যাখ্যা—শাকপূণির মতে মন্ত্রের অন্তর্গত "অক্ষর" শব্দের

অর্থ ওঙ্কার। ওঙ্কার ব্যতীত ঋগাদি মন্ত্র ব্যর্থ—কোন কর্ম্মেরই সাধন হইতে পারে না। এই ওঙ্কারই পরম ব্যোম। বিবিধ শব্দসমূহ ওঙ্কারে ওত আছে বলিয়া ওঙ্কারই ব্যোম। ভূতাকাশ হইতে শ্রেষ্ঠ বলিয়া ইহা পরম ব্যোম। ওঙ্কারের অকার, উকার ও মকার এই ব্যক্ত মাত্রাত্রয় উপশান্ত হইলে যে সর্বশব্দানুস্যূত শব্দসামান্য বিদ্যমান থাকে তাহাকেই এই স্থলে পরম ব্যোম বলা হইয়াছে এবং তাহাই ক্ষরণবর্জিত বলিয়া অক্ষর। বিশেষাবস্থারই ক্ষরণ অর্থাৎ অন্যথাভাব হইয়া থাকে। এজন্য বিশেষাবস্থা ক্ষর এবং সর্ববিশেষানুস্যূত শব্দসামান্য অক্ষর। ঋগাদি সমস্ত শব্দই এই শব্দসামান্যে ব্যবস্থিত। বিশেষমাত্রই অনুগত সামান্যে অবস্থিত। যেমন সমস্ত মৃদ্‌বিশেষ বিশেষানুগত মৃৎসামান্যে ব্যবস্থিত। সমস্ত দেবতার প্রকাশক ঋগাদি মন্ত্র। সমস্ত মন্ত্রই শব্দবিশেষ বলিয়া তাহা ক্ষর। সমস্ত ক্ষরই অক্ষরে ব্যবস্থিত। এজন্য মন্ত্রপ্রকাশ্য দেবতারা মন্ত্রদ্বারা পরম ব্যোম অক্ষরে অধিনিষণ্ণ রহিয়াছে। এজন্য "যস্মিন্ দেবা অধি বিশ্বে নিষেদুঃ" বলা হইয়াছে। সমস্ত অর্থই তাহার বাচক শব্দের পরিণাম বা বিবর্ত। এজন্য অর্থমাত্রই বাচক শব্দে ব্যবস্থিত। সমস্ত অর্থে শব্দই অনুস্যূত রহিয়াছে। শব্দবিশেষও শব্দসামান্যে ব্যবস্থিত এজন্য শব্দ সামান্যই পরম ব্যোম অক্ষর। সমস্ত শব্দবিশেষ ওঙ্কার রূপ শব্দে ব্যবস্থিত। অকারাদি মাত্রাত্রয়ের উপশান্তিতে ওঙ্কারও শব্দসামান্যে ব্যবস্থিত। এজন্যই শ্রুতি "ওঙ্কার এবেদং সর্বম্" বলিয়াছেন। যাহারা এই পরম ব্যোম অক্ষরকে তাঁহার বিভূতির সহিত জানে না তাহারা ঋগাদি মন্ত্রদ্বারা কি করিবে? সমস্ত অর্থ ও শব্দবিশেষ এই অক্ষরেরই বিভূতি। অক্ষরের বিভূতিসমূহের মধ্যে দেবতারা মুখ্য বা প্রধান বলিয়া মন্ত্রে দেবতারই উল্লেখ করা হইয়াছে। দেবপ্রধান অর্থবর্গ ও শব্দবিশেষ ওঙ্কারে ও ওঙ্কার শব্দসামান্যে ব্যবস্থিত। অর্থসমূহ অর্থানুগত বাচকশব্দবিশেষে, বাচকশব্দ ওঙ্কারে ও ওঙ্কার শব্দসামান্যে ব্যবস্থিত বলিয়া এই পরম ব্যোম অক্ষরই সর্বাধার। পঞ্চদশসংখ্যক সাংখ্যকারিকাতে অব্যক্ত সিদ্ধির জন্য যে "ভেদানাং পরিমাণাৎ সমন্বয়াৎ"

বলা হইয়াছে সেই সমন্বয়হেতুর দ্বারাই এস্থলে পরম ব্যোম অক্ষরের সিদ্ধি মন্ত্রে প্রদর্শিত হইয়াছে। ব্যাকরণ-দর্শনে এই শব্দ-ব্রহ্মবাদ প্রতিপাদিত হইয়াছে। বাক্যপদীয় প্রভৃতি গ্রন্থে এই সিদ্ধান্ত বিশেষভাবে উল্লিখিত হইয়াছে। বৈয়াকরণগণের দার্শনিক সিদ্ধান্তেরও মূল এই ঋক্ মন্ত্র। দেবপ্রধান অর্থরাশি ও শব্দরাশি পরম ব্যোম অক্ষররূপে জ্ঞাত না হইলে মন্ত্রগ্রামের ব্যর্থতাতেই পর্যবসান হইবে। যাহারা অর্থরাশি ও শব্দসমূহকে অক্ষররূপে দর্শন করে তাহারাও সেই অক্ষরতাদাত্ম্য প্রাপ্ত হইয়া থাকে। অক্ষরতাদ্ভাব্য প্রাপ্তিতে দ্রষ্টা প্রণববিগ্রহ আত্মাতে অনু-প্রবিষ্ট হইয়া সমীকৃত হইয়া থাকে। সর্বানুস্যূত শব্দসামান্যরূপে দ্রষ্টাও সর্বানুস্যূত হইয়া সমীকৃত হইয়া থাকে। বিশেষ-লেশ-বর্জিত হইয়া নির্বাণপ্রাপ্ত হয়। এই শব্দ সামান্যই নির্বিশেষ চিৎস্বরূপ, সর্বপ্রকাশ-স্বরূপ। চিৎপ্রকাশই শব্দান্তর্বর্তী হইয়া ভাসমান হয় বলিয়া শব্দও অর্থের প্রকাশক হইয়া থাকে। এজন্য শব্দব্রহ্মবাদী বৈয়াকরণেরাও শুদ্ধ চিৎস্বরূপবাদীই বটে। আমরা অন্য প্রবন্ধে এই শব্দব্রহ্মবাদের বিশেষ স্বরূপ প্রদর্শন করিয়াছি। প্রদর্শিত ঋক্ মন্ত্র শাকপূণির মতে শব্দব্রহ্মবাদে বিশ্রান্ত হইয়াছে। বেদের মন্ত্রভাগে যে দার্শনিক তত্ত্ব নিহিত আছে এই মন্ত্রটি তাহার প্রকৃষ্ট নিদর্শন।

দ্বিতীয় ব্যাখ্যা—শাকপূণির পুত্র মন্ত্রগত ঋক্‌শব্দ দ্বারা পরিদৃশ্যমান আদিত্যমণ্ডল প্রতিপাদিত হইয়াছে এইরূপ বলেন। স্তুত্যর্থক ঋচ্ ধাতু হইতে "ঋক্" শব্দ নিষ্পন্ন হইলেও এই আচার্য বলেন—"যদেনমর্চন্তি।" আদিত্যমণ্ডলকেই সকলে অর্চনা করে বলিয়া আদিত্য-মণ্ডলই এই স্থলে ঋক্-শব্দপ্রতিপাদ্য। এই আদিত্যমণ্ডল হইতে যাহা ভিন্ন, আদিত্যমণ্ডল-মধ্যবর্তী হিরণ্ময় পরমেশ্বর তিনিই অক্ষর। তিনিই পরম ব্যোম। তাঁহাতেই সমস্ত ওত রহিয়াছে। "য এষ অন্তরাদিত্যে হিরণ্ময়ঃ পুরুষো দৃশ্যতে" ( ছা, ১৷৬৷৬ ) এই শ্রুতিতেও আদিত্যমধ্যবর্তী পুরুষকে পরমেশ্বর বলা হইয়াছে। "অন্তস্তদ্ধর্মোপদেশাৎ" ( ব্রঃ সূঃ ১৷১৷২০ ) সূত্রে আদিত্যমণ্ডলমধ্যবর্তী পুরুষের পরমেশ্বরত্ব

ব্যবস্থিত হইয়াছে। এই মন্ত্রের অন্তর্গত দেবশব্দের দ্বারা আদিত্য-রশ্মিসমূহকে বলা হইয়াছে। রশ্মিসমূহ দ্যোতমান বলিয়া তাহারা "দেব"শব্দাভিধেয় হইয়াছে। এই রশ্মিসমূহ মণ্ডলে অধিনিষণ্ণ আছে। আদিত্যমণ্ডলও তন্মধ্যপুরুষ হইতে অতিরিক্ত নহে। এই মণ্ডলকে যাহারা অক্ষররূপে জানে না তাহারা ঋক্ অর্থাৎ আদিত্যমণ্ডল মাত্র দ্বারা কি করিবে? মণ্ডলমধ্যবর্তী পুরুষকে না জানিলে যথার্থভাবে আদিত্যের জ্ঞান হইতে পারে না। যাহারা মণ্ডলবর্তী পুরুষকে জানে তাহারা 'সমাসতে'—সম্যক্‌ভাবে স্থিত থাকে; স্বস্বরূপে স্থিত থাকে, সংসারে পুনরাবৃত্ত হয় না।

তৃতীয় ব্যাখ্যা—আত্মবাদিগণের মতে মন্ত্রগত "ঋক্" শব্দের অর্থ শরীর। এবং শরীরস্থ ইন্দ্রিয়গণই মন্ত্রগত দেবশব্দের অভিধেয়। ইন্দ্রিয়গণ বিষয়সমূহের দ্যোতন করে বলিয়া তাহাদিগকে "দেব" বলা হইয়াছে। দ্যুৎ ধাতু হইতে দেব শব্দ নিষ্পন্ন হইয়াছে। শরীরস্থিত ইন্দ্রিয়গ্রাম হইতে যে নানাপ্রকার বিষয়জ্ঞান উৎপন্ন হয় সেই বিষয়-বিষয়ক বিশেষ বিজ্ঞানসমূহে অনুস্যূত নির্বিশেষ প্রকাশ মাত্রই অক্ষর-পদাভিধেয়। চিন্মাত্রস্বরূপ আত্মতত্ত্বকে যাহারা জানে না তাহারা ঋক্-পদাভিধেয় শরীর মাত্র দ্বারা কি করিবে? তাহাদের জীবন নিষ্ফল। আর যাহারা নির্বিশেষ চিন্মাত্র অক্ষরকে জানে তাহারা 'সমাসতে'—স্বরূপমাত্রে স্থিত থাকেন অর্থাৎ মোক্ষলাভ করেন। এই মন্ত্রে শরীরকে যে "ঋক্" বলা হইয়াছে তাহার অভিপ্রায়—শরীরই সর্বপ্রকারে স্তূয়মান হইয়া থাকে। স্নান, মার্জন ও অনুলেপনাদির দ্বারা সকলেই এই শরীরেরই অর্চনা করিয়া থাকে। এজন্য শরীরকেই "ঋক্" পদ দ্বারা নির্দেশ করা হইয়াছে।

আমরা এই গ্রন্থের চতুর্থ মন্ত্রে পরমেশ্বর ইন্দ্রের পিতৃত্ব ও মাতৃত্ব সম্বন্ধের উল্লেখ মৈত্রায়ণী সংহিতার মন্ত্র দ্বারা প্রদর্শন করিয়াছি এবং অন্য মন্ত্র দ্বারা ঈশ্বরের পিতৃত্ব ও বন্ধুত্বাদি সম্বন্ধের উল্লেখ করিয়াছি। পাশ্চাত্য পণ্ডিতবর্গের প্রচারের ফলে ভারতীয় পণ্ডিতবর্গ নির্বিচার

বুদ্ধিতে স্বীকার করিয়া লইয়াছেন যে বেদের সমস্ত মন্ত্রসংহিতার মধ্যে কেবল ঋক্‌বেদের শাকল সংহিতাই সর্বাপেক্ষা প্রাচীন। বেদের অন্য সংহিতা সমূহ শাকল সংহিতার পরবর্তীকালে রচিত হইয়াছে। এজন্য মৈত্রায়ণী সংহিতাও শাকল সংহিতার পরবর্তীকালেই রচিত হইয়াছে। মৈত্রায়ণী সংহিতাতে যাহা বলা হইয়াছে তাহা শাকল সংহিতার অভিপ্রেত নহে। বিশেষতঃ, ঈশ্বরের সহিত পিতৃত্ব মাতৃত্ব প্রভৃতি সম্বন্ধের বোধ অতি পরবর্তীকালে ভারতবাসীর হইয়াছিল। শাকল সংহিতারও প্রথম মণ্ডল ও দশম মণ্ডল পরবর্তীকালেই রচিত হইয়াছে। এজন্য শাকল সংহিতার প্রথম ও দশম মণ্ডল হইতে ঈশ্বরের সম্বন্ধে যে সমস্ত ঋক্‌মন্ত্র উদ্ধৃত হইয়াছে তাহাও প্রাচীন নহে। এজন্য আমরা শাকল সংহিতার অষ্টম মণ্ডল হইতে আমাদের এই গ্রন্থে উদ্ধৃত ঋক্‌মন্ত্রগুলির সমানার্থক ঋক্‌মন্ত্র সমূহ এস্থলে প্রদর্শন করিতে বাধ্য হইলাম।

( ১ )

ইন্দ্র দ্যুলোক ও ভূলোকের জনক

জনিতা দিবো জনিতা পৃথিব্যাঃ
পিবা সোমং মদায়কং শতক্রতো।
( ঋক্ সং ৬।৩।১৮ ব ; ৮।৫।৩৬ সূ০ )

ভাষ্যভাবার্থ—

হে ইন্দ্র, তুমি দ্যুলোকের জনক ও পৃথিবীরও জনক। হর্ষ-লাভের জন্য তুমি সোম পান কর।

( ২ )

ইন্দ্র জগৎস্রষ্টা

তমুষ্টবামষ ইমা জজান বিশ্বা জাতান্যবরাণ্যস্মাৎ।
( ঋক্ সং ৬।৬।৩৩ ব ; ৮।১০।৮৫ সূ. ) ।

ভাষ্য ভাবার্থ—স্তোতৃবৃন্দ পরস্পর বলিতেছেন, আমরা মিলিত হইয়া সেই দেবের স্তব করিব যে ইন্দ্র পরিদৃশ্যমান সমস্ত ভূতবর্গের উৎপাদয়িতা জনক। সেই এই ইন্দ্র হইতেই সমস্ত বস্তুজাত, সমস্ত জগৎ এবং যাহা পরবর্তীকালীন বস্তু—সমস্তই ইন্দ্র হইতে উৎপন্ন হইয়াছে।

( ৩ )

ইন্দ্র আমাদের পিতা ও মাতা

ত্বং হি নঃ পিতা বসো
ত্বং মাতা শতক্রতো বভূবিথ।
( ঋক্ সং ৬।৭।২ বর্গ ; ৮।১০।৮৩ সূঃ )

ভাষ্যভাবার্থ—হে বসো অর্থাৎ বাসয়িতা, ইন্দ্র, হে শতক্রতো, তুমি আমাদের সকলের পিতা হইয়াছ ; আমাদের সকলের মাতাও হইয়াছ।

চতুর্থ মন্ত্রের পাতনিকা—তৈত্তিরীয় উপনিষদের ২।৮ খণ্ডে "ভীষাস্মাদ্বাতঃ পবতে, ভীষোদেতি সূর্যঃ"। এইরূপ একটি মন্ত্র আম্নাত হইয়াছে। এইরূপ কঠোপনিষদের ৬।২ খণ্ডে "মহদ্ভয়ং বজ্রমুদ্যতম্" বলা হইয়াছে। এই সমস্ত মন্ত্র দ্বারা পরমেশ্বরকে নিরঙ্কুশ ভয়ের হেতু বলা হইয়াছে। "ব্রহ্মত্বলক্ষণময়ং ভয়হেতুভাবঃ"—এই কথা হরদত্তাচার্য শিবস্তুতিতে বলিয়াছেন। রামায়ণের প্রারম্ভেও বাল্মীকি নারদকে জিজ্ঞাসা করিয়াছিলেন—"কস্য বিভ্যতি দেবাশ্চ জাতরোষস্য সংযুগে ( রামায়ণ ১।৪ )। এই সমস্ত শাস্ত্র বাক্য হইতে সমস্ত জীবের নিরঙ্কুশ ভয়হেতু একমাত্র পরমেশ্বর—ইহাই অবগত হওয়া যায়। আর পরমেশ্বর ইন্দ্রই নিরঙ্কুশ ভয়হেতু—ইহা তথাকথিত প্রাচীন ঋক্-সংহিতাতেও বলা হইয়াছে। (ঋক্‌মন্ত্র-৪)। "ত্বদ্বিশ্বানি ভুবনানি বজ্রিন্দ্যাবা রেজেতে পৃথিবী চ ভীষা। ( ঋক্ সং ৬.৬।৩৮ ব ; ৮।১০।৮৬ সূঃ )।

ভাষ্যভাবার্থ—হে বজ্রিন, সমস্ত ভুবন তোমার ভয়ে কম্পিত হইতেছে। সমস্ত প্রাণিবর্গ তোমার ভয়ে ভীত। তোমার ভয়ে দ্যুলোক ভূলোক 'রেজেতে—কম্পন্তে'। দ্যুলোক-ভূলোক তোমার ভয়ে কম্পিত। এই মন্ত্রের নির্গলিতার্থ এই যে—সমস্তই তোমার অধীন। পূর্বেই যে সমস্ত মন্ত্রে পরমেশ্বরকে ভয়হেতু বলা হইয়াছে তাহাদের ইহাই অভিপ্রায় যে—সমস্ত জগৎ পরমেশ্বরের অধীন।

( ৫ )

ইন্দ্র সমস্ত ভূতবর্গকে স্বীয় বল দ্বারা অভিভূত করেন

বিশ্বাজাতানি শবসাভিভূরসি। ন ত্বা দেবাস আশত॥

( ঋক্ সং ৬।৬।৩৭ বর্গ ; ৮।১০।৮৬ সূ০

ভাষ্যভাবার্থ—হে ইন্দ্র, তুমি সমস্ত ভূতবর্গকে স্বীয় বলের দ্বারা অভিভূত করিয়াছ। এজন্য দেবগণও তোমার দ্বারা অভিভূত রহিয়াছে!

( ৬ )

ইন্দ্র বিশ্বকর্তা ও সর্বদেবময়

ত্বমিন্দ্রাভিভূরসি ত্বং সূর্যমরোচয়ঃ
বিশ্বকর্মা বিশ্বদেবো মহাঁঅসি॥

( ঋক্ সং ৬।৭।১ বর্গ ; ৮।১০।৮০ সূ০ )

ভাষ্যভাবার্থ—হে ইন্দ্র, তুমি সকলকে অভিভূত করিয়াছ। তুমি সূর্যকে দীপ্তির দ্বারা সমুজ্জ্বল করিয়াছ। তুমি বিশ্বকর্মা, বিশ্বের কর্তা। তুমি সর্বদেব অর্থাৎ তুমি সর্বদেবতাত্মক। তুমিই মহান্-সর্বাধিক। এই কথা আমাদের উদ্ধৃত পঞ্চম মন্ত্রেও বলা হইয়াছে। আমাদের

সপ্তম ও নবম ঋক্‌মন্ত্রে পরমেশ্বরকে দুর্বিজ্ঞান বলা হইয়াছে। এস্থলে ইন্দ্রের দুর্বিজ্ঞানতা প্রদর্শিত হইতেছে।

( ৭ )

ইন্দ্র দুর্বিজ্ঞান

নেন্দ্রো অস্তীতি নেম উত্ব আহ ক ঈং দদর্শ কমভিষ্টবাম ॥

( ঋক্ সং ৬।৭।৪ বর্গ, ৮।১০।৮৯ সূ. )

ভাষ্যভাবার্থ—এই সূক্তটি ভৃগুগোত্র নেম নামক ঋষি কর্তৃক দৃষ্ট। নেম নামক ঋষি—একজন ইন্দ্র আছেন—ইহা স্বীকার করেন না। ইন্দ্র বলিয়া কেহ নাই ইহা বলেন। তাহাতে তিনি কারণ প্রদর্শন করিয়াছেন ইন্দ্রকে কে দেখিয়াছেন? অর্থাৎ কেহই দেখেন নাই। যাহাকে কেহই দেখেন নাই তাহাকে আমরা কিরূপে স্তব করিব? সুতরাং ইন্দ্র নামে কেহ আছেন—ইহা প্রবাদমাত্র, সত্য নহে। এই এই মন্ত্রটির প্রতি লক্ষ্য করিয়া কোন কোন পাশ্চাত্ত্য পণ্ডিত বলিয়াছেন যে, দেবতার কোন অস্তিত্ব নাই—ইহা ঋক্‌মন্ত্রেই বলা হইয়াছে। সুতরাং ভারতীয়গণ যে দেবতার কথা বলেন তাহা তাঁহাদের ভ্রান্তি মাত্র। এইরূপ অপপ্রচারের পার নাই। এজন্য আমরা এই মন্ত্রের পরবর্তী মন্ত্রটি এস্থলে উদ্ধৃত করিতেছি।

( ৮ )

নেম ঋষির ভ্রান্তি দূরীকরণার্থ ইন্দ্রের আবির্ভাব

অয়মস্মি জরিতঃ পশ্যমেহ
বিশ্বা জাতান্যভ্যস্মি মহ্না।
ঋতস্য মা প্রদিশো বর্ধয়ন্ত্যা
দর্দিরো ভুবনা দর্দরীমি ॥

( ঋক সং ৬।৭।৫ বর্গ, ৮।১০।৮৯ সূ. )

ভাষ্যভাবার্থ—নেম ঋষির বাক্য শ্রবণ করিয়া ইন্দ্র নেম ঋষির

নিকটে আবির্ভূত হইয়াছিলেন। ছুটি ঋক্‌মন্ত্র দ্বারা তাঁহার স্বরূপ প্রকাশ করিয়াছিলেন। এই মন্ত্রের অর্থ এই যে, হে জরিতঃ, হে স্তোতঃ, এই আমি তোমার নিকটেই অবস্থিত আছি। আমাকে দেখ। আমি সমস্ত ভুবনকে 'মহ্না' আমার মহত্ত্ব দ্বারা অভিভব করিয়াছি। আমি সত্যের উপদেষ্টা বলিয়া বিদ্বান্‌গণ আমার স্তুতি করিয়া থাকেন।

আমরা মাত্র ঋক্‌সংহিতার ৬ষ্ঠ অষ্টক হইবে আটটি মন্ত্রাংশ উদ্ধৃত করিলাম—যাহা পাশ্চাত্ত্য পণ্ডিতগণ প্রাচীন বলিয়া স্বীকার করেন। আমরা ইতঃপূর্বে ইন্দ্র শব্দ যে পরমেশ্বরের বাচক তাহা বলিয়াছি। "ইদি পরমৈশ্বর্যে" এই অনুশাসন অনুসারে 'ইদি' ধাতু হইতে নিষ্পন্ন ইন্দ্র শব্দ পরমেশ্বরেরই বোধক। ভারতীয় শাস্ত্রে পরমেশ্বরকে সর্বাত্মক বলা হইয়াছে। ইন্দ্রও সর্বাত্মক বলিয়া পরমেশ্বরই বটে। সুতরাং পরমেশ্বর দৃষ্টিতে ইন্দ্রের স্তুতি বেদমন্ত্রে কোনরূপে অসঙ্গত হইতে পারে না। ঈশ্বর সম্বন্ধে যে সমস্ত ঋক্ মন্ত্র নানা মন্ত্রসংহিতা হইতে আমরা উদ্ধৃত করিয়াছি, সেই সমস্ত ঋক্‌মন্ত্রের প্রতিপাদ্য অর্থ প্রায় সবগুলিই এই ষষ্ঠ অষ্টক হইতে উদ্ধৃত আটটি মন্ত্রাংশের মধ্যেই আছে। যাহা তথাকথিত প্রাচীন ঋক্‌সংহিতায় আছে, তাহা অন্য মন্ত্রসংহিতাতে থাকিলে অপ্রমাণ হইবে ইহার কারণ আমরা বুঝিতে পারি না।

প্রাচীন ভারতীয়গণ ঈশ্বর সম্বন্ধে সুস্পষ্ট ধারণা রাখিতেন না, দার্শনিক দৃষ্টি বা অধ্যাত্ম দৃষ্টি তাঁহাদের ছিল না—ইহাই লোকসমাজে প্রচার করিবার জন্য ঋক্‌সংহিতার প্রথম ও দশম মণ্ডল এবং অন্য মন্ত্রসংহিতাগুলিকে পরবর্তিকালীন বলিয়া প্রচার করা হইয়াছে। ইহাতে কারণ দেখান হইয়াছে যে, প্রাচীন ঋক্‌সংহিতার ভাষা দুরূহ, এবং অপর মন্ত্রসংহিতার ভাষা সরল। এ স্থলে আমাদের বক্তব্য এই যে, ঋক্‌সংহিতার অষ্টম মণ্ডল হইতে আমরা যে আটটি মন্ত্র উদ্ধৃত করিয়াছি তাহার ভাষা কি অতি দুর্বোধ? তাহার প্রতিপাদ্য বিষয় কি সরল নয়? সরল ভাষায় গম্ভীরার্থের প্রকাশক এই অষ্টম মণ্ডলের মন্ত্রাংশের প্রতি আমরা পাঠকবর্গের দৃষ্টি আকর্ষণ করিতেছি।

আরও বিশেষ কথা এই যে, যাঁহারা ঋক্‌সংহিতার প্রথম ও দশম মণ্ডলের ভাষা সরল সহজবোধ্য বলিয়াছেন ও ঋক্‌সংহিতার অপর মণ্ডলগুলির ভাষা দুরূহ বলিয়াছেন তাঁহারা ঋক্‌সংহিতার মন্ত্রগুলি দেখিয়া ইহা বলিয়াছেন বলিয়া মনে হয় না। কারণ পূর্বমীমাংসা দর্শনের ২।১।৩১ সূত্রে "অবিজ্ঞেয়াৎ" এইরূপ বলা হইয়াছে। ইহা ৩১ সূত্রের একটি অংশ। এই সূত্রের ভাষ্যে ভাষ্যকার শবরস্বামী বলিয়াছেন—"অপি চ কেষাঞ্চিন্মন্ত্রাণান্ অশক্য এবার্থো বেদিতুম্"। ইহার অভিপ্রায়—বেদের কতকগুলি মন্ত্রের অর্থই বুঝিতে পারা যায় না। কতকগুলি বেদমন্ত্রের পদবিন্যাসই এরূপ দুরূহ যে, ঐ মন্ত্রগুলির কোন অর্থ বুঝিতে পারা যায় না। এই সূত্র ও ভাষ্য পূর্বপক্ষরূপ। পূর্বপক্ষী বলিয়াছেন কতকগুলি বেদমন্ত্রের অর্থ বুঝিতে পারা যায় না বলিয়া ঐ বেদ মন্ত্রগুলি অর্থশূন্য, কোন বিশিষ্ট অর্থের প্রকাশক নহে। যে মন্ত্রগুলির অর্থই বুঝিতে পারা যায় না, সেই মন্ত্রগুলি অর্থশূন্য ইহাই বলিতে হইবে। কতকগুলি ঋক্‌মন্ত্রের যে সহজে অর্থবোধ হয় না ইহা জৈমিনি ও শবরস্বামী স্বীকার করিয়াছেন। কোন্ মন্ত্রগুলির সহজে অর্থবোধ হয় না ইহার নিদর্শনরূপে ভাষ্যকার শবরস্বামী তিনটি ঋক্‌মন্ত্র উদ্ধৃত করিয়াছেন। যেমন (১) অম্যক্‌সাত ইন্দ্র ঋষ্টিরস্মে (ঋক্ সং ১। ২৩।১৬৯ সূ)। (২) সৃণ্যেব জর্ভরী তুর্ফরীতূ (ঋক্ সং ১০।৯।১০৬ সূ)। ইত্যাদি যে দুরূহ তিনটি মন্ত্র শবরস্বামী উদ্ধৃত করিয়াছেন তাহার প্রথম মন্ত্রটি প্রথম মণ্ডলের ও দ্বিতীয় মন্ত্রটি দশম মণ্ডলের। সুতরাং ভারতের প্রাচীন বৈদিকগণ প্রথম মণ্ডলে ও দশম মণ্ডলে দুরূহ মন্ত্র আছে বলিয়াছেন। বস্তুতঃ, এই দুটি মন্ত্রের অর্থ নিরূপণ ব্যাকরণাদি বেদাঙ্গে বিশেষ ব্যুৎপত্তি না থাকিলে হইতে পারে না। সর্বদর্শনসংগ্রহে চার্বাক-দর্শনে বেদের নিন্দাপ্রসঙ্গে চার্বাকগণ বলিয়াছেন যে, "জর্ভরী তুর্ফরীত্যাদি পণ্ডিতানাং বচঃ স্মৃতম্।" এই মন্ত্রের অর্থ সহজে বোধ হয় না বলিয়াই চার্বাকগণ এই মন্ত্রটি নিদর্শন রূপে উল্লেখ করিয়াছেন। সুতরাং প্রথম ও দশম মণ্ডলের রচনা সরল বলিয়া তাহা পরবর্তী

বলা যুক্তিযুক্ত হয় নাই। বস্তুতঃ, প্রত্যেক মণ্ডলেই সরল ও দুরূহ মন্ত্র আছে। ইহার দ্বারা মণ্ডলের সময় নিরূপণ হইতে পারে না। ঋক্‌সংহিতার ৫।৭।৩ বর্গে "সংবৎসরং শশয়ানা ব্রাহ্মণা ব্রতচারিণঃ" এই মন্ত্রটি আম্নাত হইয়াছে। এই মন্ত্রটি সরলার্থ। ঋক্‌সংহিতার দ্বিতীয় মণ্ডলে "উদ্‌গাতেব শকুনে সাম গায়সি" ( ঋক্ সং ২।৪।৪৩ সূ )। এই ঋক্ মন্ত্রটিও অতি সরলার্থ। বিশেষ প্রয়োজনবশতঃই পাশ্চাত্য পণ্ডিতগণ ঋক্‌সংহিতারও প্রাচীন-নবীন বিভাগ করিতে চাহিতেছেন। "উদ্‌গাতেব শকুনে সাম গায়সি" এই মন্ত্রভাগের অর্থ এই যে, হে শকুনে ( কপিঞ্জল পক্ষিবিশেষ ) তুমি উদ্‌গাতা ঋত্বিকের মত সাম গান করিতেছ। ইহার দ্বারা কি সামগানকর্তা উদ্‌গাতা ঋত্বিকের ঋক্ সংহিতার পূর্বকালীনতা সিদ্ধ হইবে ? ঋগ্বেদবিৎ ঋত্বিক্‌কে হোতা, সামবেদবিদ্ ঋত্বিক্‌কে উদ্‌গাতা ও যজুর্বেদবিৎ ঋত্বিক্‌কে অধ্বর্যু বলে। ঋক্‌সংহিতার তথাকথিত প্রাচীন মণ্ডলগুলিতে বহুবার এই সমস্ত ঋত্বিক্‌গণের উল্লেখ আছে।

নিরুক্ত গ্রন্থে যাস্ক পূর্বপক্ষী কৌৎসের মত প্রদর্শন প্রসঙ্গে বলিয়াছেন—"অথাপি অবিস্পষ্টার্থা ভবন্তি।" অর্থাৎ কতকগুলি ঋক্‌মন্ত্র অবিস্পষ্টার্থক। পরে যাস্ক সিদ্ধান্তে বলিয়াছেন—"অর্থবন্তঃ শব্দসামান্যাৎ।" সমস্ত ঋক্‌মন্ত্রই অর্থবান্ ( নিরুক্ত, উপোদ্‌ঘাত প্রকরণ ) জৈমিনিও বলিয়াছেন—"অবিশিষ্টস্তু বাক্যার্থঃ" ( জৈঃ সূঃ ১।২।৩২ )। আমরা বলিয়াছি প্রত্যেক মণ্ডলেই সরল ও দুরূহ মন্ত্র আছে। ইহা দ্বারা মণ্ডলের সময় নিরূপিত হইতে পারে না। কতকগুলি মন্ত্র অবিস্পষ্টার্থক—এইরূপ পূর্বপক্ষী কৌৎস বলিয়াছেন। ইহার উত্তরে যাস্ক বলিয়াছেন যে, "যথো এতদবিস্পষ্টার্থা ভবন্তীতি, নৈষ স্থাণো-রপরাধো যদেনমন্ধো ন পশ্যতি, পুরুষাপরাধঃ স ভবতি।" এই যাস্ক বাক্যের অভিপ্রায় এই যে, কৌৎস যে বলিয়াছেন কতকগুলি ঋক্‌মন্ত্র দুরূহ, অবিস্পষ্টার্থক—ইহা মন্ত্রের দোষ নহে। ইহা অশিক্ষিত পুরুষেরই অপরাধ। যেমন অন্ধ স্থাণুদর্শন করিতে পারে না বলিয়া

তাহা স্থাণুর অপরাধ নহে, কিন্তু অন্ধ পুরুষই স্বীয় অপরাধে স্থাণুকে দেখিতে পায় না। অশিক্ষিত পুরুষই স্বীয় অশিক্ষারূপ অপরাধ মন্ত্রে আরোপ করিয়া মন্ত্র অবিস্পষ্টার্থক বলিয়া থাকে। (নিরুক্ত, উপোদ্‌ঘাত প্রকরণ)।

## উদ্ধৃত মন্ত্রসমূহে দার্শনিক তত্ত্বের আলোচনা

### মন্ত্রভাগে উপাসক সম্প্রদায়ের সিদ্ধান্ত

উদ্ধৃত মন্ত্রসমূহে দার্শনিকতত্ত্বের আলোচনার পূর্বে প্রাসঙ্গিক দু'একটি কথা বলা সঙ্গত মনে করি। ভারতবর্ষে বহুপ্রকার উপাসক সম্প্রদায় আছেন, যাঁহাদের মধ্যে কোন সম্প্রদায় ঈশ্বরকে পিতারূপে উপাসনা করিয়া থাকেন আবার কোন সম্প্রদায় বন্ধুরূপে সেই ঈশ্বরেরই উপাসনা করিয়া থাকেন, আবার কোন সম্প্রদায় ঈশ্বরকে সখারূপে, আবার কোন সম্প্রদায় ঈশ্বরকে মাতারূপে, কোন সম্প্রদায় বা ঈশ্বরকে পিতা, মাতা উভয়রূপেই উপাসনা করিয়া থাকেন। একই পরমেশ্বর বিভিন্ন উপাসক সম্প্রদায়ে বিভিন্নরূপে উপাসিত হইয়া থাকেন। ঈশ্বর পিতৃরূপে উপাসিত হইয়া থাকেন বলিয়াই তিনি জগতের কর্তা বা বিধাতা নহেন—এরূপ মনে করিলে ঘোরতর ভ্রান্তি ঘটিবে। আমাদের উদ্ধৃত ঋক্‌মন্ত্রগুলির প্রতি লক্ষ্য করিলেই বুঝিতে পারা যাইবে যে, একই ঈশ্বর অনন্তরূপে উপাসিত হইয়া থাকেন। ইহাতে কোন বিরোধের গন্ধ নাই। বেদের মন্ত্র সংখ্যার পার নাই। কেবলমাত্র ঈশ্বরস্বরূপ প্রতিপাদকমন্ত্রও অসংখ্য। আমরা দিগ্‌দর্শনের অভিপ্রায়ে নানা মন্ত্রসংহিতা হইতে কয়েকটি মাত্র মন্ত্র উদ্ধৃত করিয়াছি। আর তাহাতেই ইহা সুনিশ্চিতরূপে বুঝিতে পারা গিয়াছে যে, বেদের মন্ত্রভাগেই একই ঈশ্বরের বহুরূপে উপাসনা বিবৃত হইয়াছে। একই ঈশ্বরের বহুরূপে উপাসনা ভারতীয় উপাসক সম্প্রদায় ভারতের বহির্ভাগ হইতে সংগ্রহ

করেন নাই। তাহা তাঁহাদেরই একান্ত নিজস্ব বস্তু বেদের মন্ত্রভাগেই বিদ্যমান রহিয়াছে। ভারতীয় নানাবিধ উপাসক সম্প্রদায়কে পরস্পর বিচ্ছিন্ন করিবার অপপ্রয়াস পূর্ণোদ্যমে চলিতে থাকিলেও ভারতীয় জনগণ বেদের প্রতি দৃষ্টিপাত করিলেই তাহাদের অখণ্ড একত্ব সুস্পষ্টরূপে বুঝিতে পারিবেন। নীচ স্বার্থপ্রণোদিত হইয়াই উপাসক সম্প্রদায়গুলিকে বিচ্ছিন্ন ও পরস্পর বিদ্বিষ্ট করিবার প্রয়াস করা হইয়াছে। একমাত্র বেদ হইতেই পরমেশ্বর সম্বন্ধে ধারণা সমগ্র মানব সভ্যতায় প্রসার লাভ করিয়াছে। যাহা হইতে সমগ্র মানবজাতি ঈশ্বর সম্বন্ধে ধারণা পাইয়াছে সেই বেদ দ্বারা প্লাবিত পবিত্রীকৃত ভারত অন্যের নিকট হইতে ঈশ্বর সম্বন্ধে ধারণার মাধুকরী করিতে পারে না। বেদে ঈশ্বরতত্ত্ব সঙ্কুচিত হইয়া ভীত ভীত ভাবে অবস্থিত নহে। আমাদের উদ্ধৃত মন্ত্রসমূহের মধ্যে মাত্র চতুর্দ্দশ সংখ্যক মন্ত্রটি লক্ষ্য করিলেই আমাদের কথার সত্যতা বুঝিতে পারা যাইবে। এই প্রবন্ধে উদ্ধৃত ন্যায়াচার্য উদয়নের উক্তির প্রতি দৃষ্টিপাত করিলেই বুঝিতে পারা যাইবে যে বেদে ঈশ্বরতত্ত্ব কিভাবে প্রতিপাদিত হইয়াছে। ঈশ্বর সখা, বন্ধু বা পিতা—ইহার যে কোন একটি রূপ অন্যের নিকটে শুনিয়া যাঁহারা ঈশ্বর সম্বন্ধে ধারণা করিয়াছেন তাঁহারা ঈশ্বরকে বন্ধু না বলিয়া সখা বলিতে কখন সমর্থ হইতে পারেন না। কিন্তু যাঁহারা বেদের দৃষ্টিতে ঈশ্বরকে যথার্থরূপে প্রত্যক্ষ করিয়াছেন তাঁহারা ঈশ্বরের যে কোনরূপ বলিতে কুণ্ঠিত হইবেন না। যজুর্মন্ত্র সংহিতার রুদ্রাধ্যায়ের ঋক্‌মন্ত্র ও যজুর্মন্ত্রগুলির প্রতি লক্ষ্য করিলেই ইহা সম্যক্ ভাবে বুঝিতে পারা যাইবে। মাত্র অন্যের নিকট হইতে শুনিয়া বলায় বহু ভয়; কিন্তু নিজে দেখিয়া বলিলে কোন ভয়লেশের অবকাশ থাকে না। যাহা হউক্, ভারতীয় উপাসক সম্প্রদায় যে নানা ভাবে একই ঈশ্বরের উপাসনা করিয়া থাকেন তাহা বেদের মন্ত্রভাগেই বিস্তৃতভাবে বলা হইয়াছে। বেদমন্ত্রই ঈশ্বরোপাসক সম্প্রদায়ের ঐক্যের সুদৃঢ় সূত্র। "উতৈষাং পিতা উত বা পুত্র এষামুতৈষাং জ্যেষ্ঠ উত বা কনিষ্ঠঃ।

একো হ দেবো মনসি প্রবিষ্টঃ প্রথমো জাতঃ স উ গর্ভে অন্তঃ" (অথর্ব সং ১০।২৩।৪-২৮) এই মন্ত্রটি ঈশ্বরের সহিত জীবের পিতা, পুত্র, ভ্রাতা, প্রভৃতি সম্বন্ধের স্পষ্ট নির্দ্দেশ করিয়াছেন।

## ঈশ্বরের একত্ব

ভারতীয় শাস্ত্রে দেবতার নানাত্বের উল্লেখ থাকায় কতকগুলি অজ্ঞ লোক মনে করিয়াছেন যে, ভারতবর্ষে বুঝি ঈশ্বরেরই বহুত্ব স্বীকার করা হয়। এজন্য করুণার্দ্রচিত্ত হইয়া ইহারা ভারতে একেশ্বরবাদ প্রচারে উৎসাহী হইয়াছেন। দেবতার নানাত্ব থাকিলেই যদি ঈশ্বরেরও নানাত্ব হয় তবে মানুষ, পশু প্রভৃতির নানাত্ব আছে বলিয়া ঈশ্বরের নানাত্ব হইল না কেন? দেবতা-মানুষ প্রভৃতি ঈশ্বর কর্তৃক সৃষ্ট জীব। ঈশ্বর ইহাদের স্রষ্টা। এই প্রবন্ধের ৫ম মন্ত্রের প্রতি লক্ষ্য করিলেই বুঝিতে পারা যাইবে যে, দেবতারই নানাত্ব নাই, ঈশ্বরের নানাত্ব তো সুদূর নিরস্ত। বাজসনেয়ী যজুঃ-সংহিতার ৩২ অধ্যায়ের ৩য় মন্ত্রে "ন তস্য প্রতিমা অস্তি যস্য নাম মহদ্ যশঃ" বলা হইয়াছে। এই দ্বিপদা গায়ত্রী মন্ত্রের ভাষ্যে মহীধর বলিয়াছেন—"যস্য পুরুষস্য প্রতিমা প্রতিমানম্ উপমানং কিঞ্চিদ্বস্তু নাস্তি অতএব নাম প্রসিদ্ধম্ মহদ্ যশঃ যস্যাস্তি সর্বাতিরিক্তযশাঃ ইত্যর্থঃ।" (৩২।৩)। ইহার অভিপ্রায় এই যে, ঈশ্বরের সদৃশ আর কেহ নাই। এজন্য ঈশ্বর সর্বাতিরিক্তযশাঃ।

ঈশ্বর অনেক স্বীকার করিলে দোষ কি? ঈশ্বরগোষ্ঠী স্বীকার করিলে কি অনিষ্ট হইবে? এইরূপ শঙ্কার উত্তরে ভারতীয় দার্শনিকগণ বলিয়াছেন যে,—যে প্রমাণদ্বারা ঈশ্বর সিদ্ধ হইবে, সেই প্রমাণদ্বারাই ঈশ্বরের একত্বও সিদ্ধ হইবে। একত্ব সিদ্ধ না হইলে ঈশ্বরই সিদ্ধ হইবে না। ঈশ্বরের অনেকত্ব খণ্ডনের জন্য অতি প্রাচীন ন্যায়বার্তিককার উদ্দ্যোতকর বলিয়াছেন যে, "অথ অনেকত্বে সতি কিং বাধ্যত ইতি? একস্মিন্ বস্তুনি ব্যাহতকাময়োঃ ঈশ্বরস্য প্রবৃত্তির্ন প্রাপ্নোতি। অথ একমিতরোঽধিশেতে যোঽতিশেতে স ঈশ্বরো নেতরঃ।" ইহার

অভিপ্রায় এই যে, ঈশ্বর অনেক হইলে কি বাধা হইবে ? ইহার উত্তরে বক্তব্য—কোন একটি বস্তুতে বিরুদ্ধ ইচ্ছাসম্পন্ন দুইজন ঈশ্বরের কাহারও প্রবৃত্তি হইতে পারিবে না। যেমন একটি বস্তুতে ইহা হউক, ইহা না হউক্ অথবা ইহা ভাল হউক্, ইহা মন্দ হউক—এইরূপ বিরুদ্ধ ইচ্ছা দুইজন ঈশ্বরের হইলে, কোন ঈশ্বরের ইচ্ছা অনুসারেই কার্য হইতে পারিবে না। একটি বস্তু একই সময়ে ভালও বটে, মন্দও বটে, এইরূপ নূতনও বটে, পুরাতনও বটে—এইরূপ হইতে পারে না। এইজন্য উভয় ঈশ্বরেরই ইচ্ছা প্রতিহত হইবে বলিয়া উভয়ই অনীশ্বর হইয়া যাইবেন। অপ্রতিহত ঐশ্বর্য না থাকিলে ঈশ্বর হইতে পারে না। যাহার ঐশ্বর্য প্রতিহত হয় সে অনীশ্বর। আর যদি এই উভয়ের মধ্যে একজনের ইচ্ছা অনুসারে কার্য হয় তবে যাহার ইচ্ছা অনুসারে কার্য হইবে তিনিই ঈশ্বর, অন্য অনীশ্বর হইবেন। ( ন্যাঃ সূঃ ৪।১।২১, ৯৫০ পৃঃ, মেট্রোঃ সং )

পাতঞ্জলসূত্রের ব্যাসভাষ্যে বলা হইয়াছে যে "তচ্চ তস্য ঐশ্বর্যং সাম্যাতিশয়বিনির্মুক্তম্। ন তাবদ্ ঐশ্বর্যান্তরেণ তদতিশয্যতে। যদেবাতিশয়ি স্যাৎ, তদেব তৎ স্যাৎ। তস্মাদ্ যত্র কাষ্ঠাপ্রাপ্তিরৈশ্বর্যস্য স ঈশ্বর ইতি। ন চ তৎ সমানমৈশ্বর্যমস্তি, কস্মাৎ ? দ্বয়োস্তুল্যয়োরেকস্মিন্ যুগপত্ কামিতেঽর্থে নবমিদমস্তু, পুরাণমিদমস্তু ইতি একস্য সিদ্ধৌ ইতরস্য প্রাকাম্যবিঘাতাদূনত্বং প্রসক্তম্। দ্বয়োশ্চতুল্যয়োর্যুগপৎকামিতার্থপ্রাপ্তির্নাস্তি। অর্থস্য বিরুদ্ধত্বাৎ। তস্মাদ্ যস্য সাম্যাতিশয়ৈর্বিনির্মুক্তমৈশ্বর্যং স এবেশ্বরঃ। ( পাতঃ সূঃ ১।২৪ )। এই ব্যাসভাষ্যের টীকাতে বাচস্পতিমিশ্র বলিয়াছেন যে, "অবিরুদ্ধাভিপ্রায়ত্বে বা প্রত্যেকমীশ্বরত্বে কৃতমন্যৈরেকেনৈবেশনায়াঃ কৃতত্বাৎ। সম্ভূয়কারিত্বে বা ন কশ্চিদীশ্বরঃ পরিষদ্বৎ। নিত্যেশনাযোগিনাঞ্চ পর্যায়াযোগাৎ কল্পনাগৌরবপ্রসঙ্গাচ্চ।" বাচস্পতি বলিয়াছেন যে, অনেক ঈশ্বর স্বীকার করিলেও প্রদর্শিত দোষ হইবে না। কারণ ঈশ্বরদিগের রাগদ্বেষ নাই বলিয়া ইহারা পরস্পর বিরুদ্ধ ইচ্ছাসম্পন্ন হইতেই পারেন না। এতদুত্তরে বক্তব্য

এই যে, সমস্ত ঈশ্বরেরই যদি কেবল সমানরূপ ইচ্ছাই হয়, কখনও যদি বিরুদ্ধ ইচ্ছা না হয় তবে তো একজন ঈশ্বরের ইচ্ছার দ্বারাই কার্য হইতে পারিবে। বহু ঈশ্বর স্বীকার তো বৃথাই হইবে। যদি বলা যায় বহু ঈশ্বর হইলেও তাঁহারা সকলে মিলিত হইয়া পরস্পরের সম্মতি পূর্বক একরূপ ইচ্ছাই করিয়া থাকেন, আর তাহাতে ভাষ্যপ্রদর্শিত দোষও হইবে না। এতদুত্তরে বক্তব্য এই যে, এরূপ বলিলে কেহই ঈশ্বরই হইবেন না। যেমন পরিষদের সভ্যগণ একমত হইয়া যে কার্য করেন সেই কার্যে কোন একজন সভ্যের কর্তৃত্ব থাকে না। এইরূপ ঈশ্বরেরাও যদি পরিষদের সভ্যের মত হন তবে একজনও ঈশ্বর হইবেন না।

যদি বলা যায়, বহু ঈশ্বর হইলেও তাঁহারা যুগপৎ কার্য করেন না। এক একদিন, মাস বা বৎসর করিয়া ক্রমিকভাবে সকল ঈশ্বরই কার্য করেন। এরূপ বলা অসঙ্গত। কারণ ঈশ্বরের ঐশ্বর্য নিত্য। নিত্য ঈশনা আছে বলিয়া ঈশ্বরগণ ক্রমিক কার্য করিতে পারেন না। ঈশ্বরের নিত্য ঈশনা আছে বলিয়া ঈশ্বর একদিন কার্য করিয়া পরদিনই বিরত হইতে পারেন না। যে ঈশনা পূর্বদিনে কার্য করিল সেই ঈশনা পরের দিনেও আছে বলিয়া পরের দিনে কার্য করিল না কেন? যদি নিত্য ঈশনা পরের দিনও কার্য করিতে না পারে তবে পূর্ব দিনেও কার্য করিতে পারিবে না। কারণ পূর্ব-দিনের ঈশনারই বা গুণ কি আছে, আর পরের দিনের ঈশনারই বা দোষ কি আছে? নিত্য এক ঈশনা আজ কার্য করিবে, আগামী দিনে কার্য করিবে না, এইরূপ হইতে পারে না। যে ঈশনা থাকিয়াও কার্য করে না তাহা ঈশনাই নহে। ঈশ্বরের ঈশনা নিত্য।

যদি বলা যায়, ঈশ্বরের ঈশনা নিত্য বলিয়া ক্রমিক কার্য হইতে না পারিলেও ঈশ্বরের অনিত্য ঈশনাই স্বীকার করিব। আর তাহাতে বহু ঈশ্বর ক্রমিক কার্য-করিতে পারিবেন। এরূপ বলিলে ঈশ্বরই সিদ্ধ হইবে না। ন্যায়বার্তিককার উদ্দ্যোতকর বলিয়াছেন যে, "যদীশ্বরস্য

ঐশ্বর্যং কিং তন্নিত্যমনিত্যমিতি। যদ্যনিত্যং তস্য কারণং বাচ্যম্। যস্য চানিত্যমৈশ্বর্যং তস্য কারণভেদো ভবতি অণিমাদেঃ। এবমন্যেষামপি ইত্যনেকেশ্বরঃ প্রসজ্যেত।" ইহার অভিপ্রায় এই যে, ঈশ্বরের যদি অনিত্য ঐশ্বর্য স্বীকার করা যায় তবে অনিত্য ঐশ্বর্যের কারণ বিশেষ বলিতে হইবে। অনিত্যবস্তু কারণ ব্যতীত উৎপন্ন হইতে পারে না। যদি সাধনের অনুষ্ঠান করিয়া ঈশ্বরের অণিমাদি ঐশ্বর্য হইয়া থাকে তবে সাধনের অনুষ্ঠান করিয়া অন্যেরাও ঐশ্বর্য লাভ করিতে পারিবেন। অন্যেরাও ঈশ্বর হইবেন। কেবল একজনই ঈশ্বর হইবেন কেন? যদি অন্যেরাও ঈশ্বর হুন তবে অনেক ঈশ্বরের আপত্তি হইবে। অনেকেশ্বর হইলে যে সমস্ত দোষ হয় তাহা পূর্বেই বলা হইয়াছে। ঋক্‌মন্ত্রেও বলা হইয়াছে—"ন তৎ সমশ্চাভ্যধিকশ্চ দৃশ্যতে" (শ্বে ৬।৮)। ব্রহ্মসূত্রের ২।২।৪৪ সূত্রের ভামতীতেও এই ন্যায়বার্তিককারীয় যুক্তির দ্বারাই ঈশ্বরের নানাত্বখণ্ডন পূর্বক একত্ব ব্যবস্থাপিত হইয়াছে। এই ভামতীতে "সম্ভূয় বেশনায়াং পরিশুদ্ধো ন কশ্চিদীশ্বরঃ স্যাৎ", এইরূপ পাঠ আছে। "পরিষদ্‌বৎ ন কশ্চিদীশ্বরঃ স্যাৎ" এইরূপ পাঠ হওয়াই আমাদের সঙ্গত মনে হয়।

দেখা যাইতেছে যে, বেদের মন্ত্রে যে ঈশ্বরের একত্ব বলা হইয়াছে ভারতীয় দার্শনিকগণ যুক্তির দ্বারা তাহারই সমর্থন করিয়াছেন। এইরূপে বেদের মন্ত্র ও দার্শনিক বিচার একই অর্থে পর্যবসিত হইয়াছে। আমাদের উদ্ধৃত ঋক্‌মন্ত্রগুলিতেও ঈশ্বরের একত্ব বার বার বলা হইয়াছে। তথাপি কতকগুলি দিবাভীত জাতীয় লোক বলিয়া থাকেন—ভারতে বহু ঈশ্বরবাদ প্রচলিত। একেশ্বরবাদ এই দেশে প্রচার করা আবশ্যক। আজও শিশু-পাঠ্যসমূহে বলা হয়—কোন ব্যক্তিবিশেষ ভারতে একেশ্বরবাদ প্রচার করেন ইত্যাদি *

* কিন্তু যাঁহারা একেশ্বরবাদ প্রচার করেন তাঁহারা ঈশ্বরের একত্ব সাধক এতাদৃশ যুক্তিরাশি কি কখনও স্বপ্নেও কল্পনা করিয়াছেন? তাঁহাদের কোনও গ্রন্থ হইতে এই সমস্ত যুক্তিরাশি কি প্রদর্শিত হইতে পারিবে?

ভারতীয় দার্শনিক চিন্তার আকর বেদের মন্ত্রভাগ ও ব্রাহ্মণভাগের অন্তর্গত অর্থবাদ। বেদের প্রদর্শিত অংশ হইতেই ভারতের সমস্ত দার্শনিক চিন্তার স্রোত প্রবাহিত হইয়াছে। পূর্বমীমাংসাদর্শনের ১।৩।১ সূত্রের শাবরভাষ্যের বার্তিকে ভট্টপাদ বলিয়াছেন যে, "যাশ্চৈতাঃ প্রধানপুরুষেশ্বরপরমাণুকারণাদিপ্রক্রিয়াঃ সৃষ্টিপ্রলয়াদিরূপেণ প্রতীতাস্তাঃ সর্বাঃ মন্ত্রার্থবাদজ্ঞানাদেব।" (১৬৮ পৃঃ আনন্দাশ্রম সং) এই বার্তিকের টীকা ন্যায়সুধাতে বলা হইয়াছে যে, "নন্বু যৈষা সুখদুঃখমোহাত্মক-সত্ত্বরজস্তমোরূপং প্রধানং জগৎকারণামিতি প্রক্রিয়া স্থিতিসিদ্ধান্তাপরপর্যায়া সাংখ্যৈঃ, পুরুষ ইতি ব্রহ্মবিদ্‌ভিঃ, ঈশ্বর ইতি পাতঞ্জলীয়ৈঃ, পরমাণব ইতি ঔলূক্যৈঃ। আদিশব্দাত্তৎ তৎ কার্যং জগৎ। ইতি যথাক্রমং সাংখ্যাদিভিঃ প্রতীতাঃ-প্রতিজ্ঞাতাঃ অঙ্গীকৃতাঃ। কিমাসাং মূলমিত্যাশঙ্ক্যাহ যাশ্চৈতা ইতি। (ন্যায়সুধা ১৩১-৩২ পৃঃ, চৌখাম্বা সং)। এই সমস্ত উক্তির সারমর্ম এই যে, সাংখ্য-বেদান্ত-পাতঞ্জল-বৈশেষিকদর্শনে যে সমস্ত সিদ্ধান্ত গৃহীত হইয়াছে সেই সমস্ত সিদ্ধান্তই বেদের মন্ত্রভাগ ও অর্থবাদ বাক্যসমূহ হইতে সংগৃহীত হইয়াছে। এক কথায় ভারতীয় সমস্ত দার্শনিক চিন্তার মূল বেদ।

ততঃপর ভট্টপাদ বলিয়াছেন যে, "বিজ্ঞানমাত্রক্ষণভঙ্গনৈরাত্ম্যাদি-বাদানামপি উপনিষদর্থবাদপ্রভবত্বম্। বিষয়েষু আত্যন্তিকরাগং নিবর্তয়িতুম্।" ইহার অর্থ বৌদ্ধ দার্শনিকগণের সিদ্ধান্ত বেদের উপনিষদ্‌ভাগ ও অর্থবাদবাক্য সমূহ হইতেই সংগৃহীত হইয়াছে। বিষয়সমূহে পুরুষের আত্যন্তিক রাগনিবৃত্তির জন্যই বৌদ্ধাদিদর্শনে বিজ্ঞানমাত্রাস্তিত্ব প্রভৃতি প্রতিপাদিত হইয়াছে।

এই সমস্ত কথাগুলি আলোচনা করিলে স্পষ্ট হৃদয়ঙ্গম হইবে যে বেদের মন্ত্রভাগ হইতে দার্শনিকতত্ত্বের ও অধ্যাত্মবাদের আলোচনা প্রদর্শন কোন নূতন কিছু নহে। প্রাচীন ভারতের দার্শনিকবৃন্দ বেদের মন্ত্রভাগ হইতে দার্শনিক-তত্ত্ব প্রদর্শন করিতেন। পরবর্তীকালে বেদের আলোচনা হ্রাস হওয়ায় বেদের সহিত পরিচয় না থাকায় নব্য দার্শনিকগণ

বুঝিতে পারেন নাই যে, তাঁহারা যে সিদ্ধান্তের আলোচনা করিতেছেন তাহা বেদ হইতেই উদ্ভূত হইয়াছিল। আমরা উদয়নের উক্তি উদ্ধৃত করিয়া ইহা সুস্পষ্টভাবে দেখাইয়াছি।

## ঈশ্বরের মন্ত্রসিদ্ধ সর্বজ্ঞত্বে দার্শনিক যুক্তি

ঈশ্বরের স্বরূপ প্রদর্শনের জন্য আমরা কয়েকটি ঋক্‌মন্ত্র উদ্ধৃত করিয়াছি। এই সমস্ত ঋক্‌মন্ত্রে ঈশ্বরকে সর্বজ্ঞ বলা হইয়াছে। বেদের মন্ত্রভাগে ঈশ্বর যেমন সর্বজ্ঞ বলিয়া কীর্তিত হইয়াছেন সেইরূপ উপনিষদ্-ভাগেও ঈশ্বর সর্বজ্ঞ বলিয়া কীর্তিত হইয়াছেন। যেমন মুণ্ডক উপনিষদে—"যঃ সর্বজ্ঞঃ সর্ববিৎ" বলা হইয়াছে। (মুণ্ডক ১।১।৯)। ঈশ্বরের শ্রুতিসিদ্ধ সর্বজ্ঞত্ব উপপাদনের জন্য ন্যায়বৈশেষিক আচার্যগণ বলিয়াছেন যে, ঈশ্বর জগতের স্রষ্টা বলিয়াই তাঁহার সর্বজ্ঞত্ব সিদ্ধি হইবে। স্বতন্ত্রভাবে ঈশ্বরের সর্বজ্ঞত্ব সাধকের প্রমাণের অপেক্ষা নাই। ন্যায়বার্তিককার বলিয়াছেন—"ন চ বুদ্ধিমত্তয়া বিনা ঈশ্বরস্য জগদুৎপাদো ঘটতে।" ঈশ্বর সর্বজ্ঞ না হইলে তিনি জগতের স্রষ্টা হইতে পারিতেন না। তাৎপর্যটীকাকার বাচস্পতিমিশ্র বলিয়াছেন—কার্যের উপাদানাভিজ্ঞই কার্যের কর্তা হইয়া থাকে বলিয়া জগৎকর্তা ঈশ্বরও জগদ্রূপ কার্যের উপাদানাভিজ্ঞ হইবেন। (ন্যাঃ সূঃ ৪।১।২১ ; ৯৫২-৫৩ পৃঃ, মেট্রোঃ সং)। এস্থলে উপাদানাভিজ্ঞ ঈশ্বর উপাদানবিষয়ক প্রত্যক্ষজ্ঞানবান্—ইহাই অর্থ। জগতের উপাদান পরমাণু। অদৃশ্য পরমাণু যাহার প্রত্যক্ষ তিনি সর্বজ্ঞ। "অদৃশ্যদৃষ্টো সর্বজ্ঞঃ" এই কথা "কুসুমাঞ্জলি"তে উদয়ন বলিয়াছেন। (ন্যায়কুসুমাঞ্জলি ৩।১৬)। অদৃশ্যবস্তু ইন্দ্রিয় দ্বারা গৃহীত হইতে পারে না। যে দ্রষ্টা ইন্দ্রিয়নিরপেক্ষ হইয়া দর্শন করেন তিনি অবিশেষে সমস্ত বস্তুরই দর্শন করেন। ইন্দ্রিয় স্বসন্নিকৃষ্ট-বিষয়মাত্রের জ্ঞান জন্মাইয়া থাকে। এজন্য ঐন্দ্রিয়ক প্রত্যক্ষ সর্ববিষয়ক হইতে পারে না।

বিধিবিবেকে মণ্ডন ন্যায়বৈশেষিকমতে ঈশ্বরের সর্বজ্ঞত্বসাধক অনুমান প্রদর্শন করিয়াছেন। তিনি বলিয়াছেন—"সর্বকার্যাণাং কর্তৃত্বাদেব তর্হি সর্বজ্ঞত্বম্। উপাদানোপকরণসম্প্রদানপ্রয়োজনাভিজ্ঞা হি কুলালাদয়ঃ কর্তারঃ। সর্বেষাঞ্চ কার্যানাম্ ঈশ্বরঃ কর্তা ইতি। সমস্তকার্যোপাদানাদ্যভিজ্ঞঃ, তথা চ সর্বজ্ঞ ইতি।" (২১০-১১ পৃঃ, বিধিবিবেক)।

বিধিবিবেকের টীকা ন্যায়কণিকাতে বাচস্পতি মিশ্র বলিয়াছেন যে, সর্বকার্যাণাং তনুভুবনাদীনামুপলব্ধিমান্ কর্তা প্রতীয়মানোঽন্তর্ভাবিত সর্বজ্ঞত্ব এব প্রতীয়তে।...নন্থ ভবতু কর্তৃতা, সর্বজ্ঞতা তু কস্মাদিত্যত আহ উপাদানোপকরণসম্প্রদানপ্রয়োজনাভিজ্ঞা হি কুলালাদয়ঃ কর্তারঃ। উপাদানমিহ পরমাণুজাতিচতুষ্টয়ম্। উপকরণম্—সমস্তক্ষেত্রজ্ঞসমবায়িনৌ ধর্মাধর্মৌ। সম্প্রদানম্—ক্ষেত্রজ্ঞাঃ, যানয়ং ভগবান্ স্বকর্মভিরভিপ্রৈতি। প্রয়োজনং সুখদুঃখভোগঃ। এতদুক্তং ভবতি যে যৎকর্তারঃ তে তদুপাদানাদ্যভিজ্ঞাঃ যথা কুলালাদয়ঃ। সর্বেষাঞ্চ কার্যাণামীশ্বরঃ কর্তেতি সমস্তোপাদানাদ্যভিজ্ঞঃ। তথা চ সর্বজ্ঞঃ। (ন্যা. ক. ২১০-১১ পৃঃ) এই কথাগুলি পূর্বপক্ষরূপে ঈশ্বরভঙ্গ কারিকাতে বৌদ্ধাচার্য জ্ঞানশ্রী বলিয়াছেন। ইহার অভিপ্রায় এই যে, পাতঞ্জলমতে ঈশ্বরের সর্বজ্ঞত্ব সিদ্ধ না হইলেও ন্যায়বৈশেষিকমতে ঈশ্বর সর্বকার্যের কর্তা বলিয়া ঈশ্বরের সর্বজ্ঞত্ব সিদ্ধি হইবে। যে পুরুষ যে কার্যের কর্তা সেই পুরুষ সেই কার্যের উপাদান, উপকরণ, সম্প্রদান ও প্রয়োজনের জ্ঞাতা হইয়া থাকে। উপাদানাদি না জানিয়া কর্তা কার্যের উৎপাদন করে না। যেমন ঘটকার্যের উপাদান মৃত্তিকা, উপকরণ দণ্ড-চক্রাদি, সম্প্রদান যাহারা ঘটের গ্রহীতা, প্রয়োজন জলাদির আহরণাদি। এই উপাদানাদি জানিয়াই কুম্ভকার ঘটের নির্মাণ করিয়া থাকে। এইরূপ সর্বকার্যের কর্তা ঈশ্বরও সমস্ত কার্যের উপাদানাদি জানেন বলিয়া ঈশ্বরের সর্বজ্ঞত্ব সিদ্ধ হইবে। জগৎ নির্মাণে উপাদান চতুর্বিধ পরমাণু। বৈশেষিক সিদ্ধান্তে দ্রব্যারম্ভক পরমাণু চার প্রকার স্বীকার করা হইয়াছে। পার্থিব পরমাণু, জলীয় পরমাণু,

তৈজসীয় পরমাণু ও বায়বীয় পরমাণু। বৈশেষিকাদি মতে মন অণু হইলেও তাহা কোন দ্রব্যের আরম্ভক নহে। জগৎ নির্মাণে উপাদান যেমন চারপ্রকার পরমাণু, এইরূপ উপকরণ—জীবাত্মাতে সমবেত ধর্ম ও অধর্ম। সমস্ত বদ্ধ জীবাত্মাতেই ধর্ম ও অধর্ম সমবায় সম্বন্ধে আশ্রিত আছে। জগৎ সৃষ্টিতে সম্প্রদান—জীবাত্মসমূহ। ভোক্তৃ জীবসমূহের ভোগের জন্যই ঈশ্বর জগতের সৃষ্টি করিয়া থাকেন। প্রয়োজন—সুখ ও দুঃখের ভোগ। জীবসমূহের সুখদুঃখভোগেই সৃষ্টির পর্যবসান। জগতের সৃষ্টি না হইলে জীবের সুখদুঃখের ভোগ হইতে পারে না।

ঘটাদির কর্তা কুলালাদি যেমন ঘটাদিকার্যের উপাদানাদির অভিজ্ঞ এইরূপ ঈশ্বরও সমস্ত কার্যের কর্তা বলিয়া সমস্ত কার্যের উপাদানাদির অভিজ্ঞ অর্থাৎ জ্ঞাতা। সমস্ত কার্যের উপাদানাদি যিনি জানেন তিনি অবশ্যই সর্বজ্ঞ হইবেন। এইরূপে ঈশ্বরের সর্বকার্যে কর্তৃত্ব আছে বলিয়া ঈশ্বরের সর্বজ্ঞত্বও সিদ্ধ হইয়া থাকে। ইহাই ন্যায়বৈশেষিক আচার্যগণের অভিপ্রায়। আমাদের উদ্ধৃত ঋক্‌মন্ত্রে ঈশ্বরের জগৎকর্তৃত্ব ও সর্বজ্ঞত্ব বারবার বলা হইয়াছে। যাহা মন্ত্রে বলা হইয়াছে ভারতীয় দর্শন সমূহে তাহারই উপপাদন করা হইয়াছে। বেদ হইতে ঈশ্বরের সর্বজ্ঞত্ব ও সর্বকার্যকর্তৃত্ব না জানিয়া কেবল স্বমনীষার দ্বারাই দার্শনিকগণ ঈশ্বরতত্ত্ব নিরূপণ করিয়াছেন—এইরূপ যাঁহারা মনে করেন তাঁহারা বালক। "স্বতন্ত্রো বেদ এবৈতৎ কেবলোবক্তুমর্হতি"—তন্ত্রবার্তিক। স্বতন্ত্র বেদই কেবল অতীন্দ্রিয় বস্তুর উপদেশ করিতে পারে। বৈদিক সিদ্ধান্তের অনুকূলে যুক্তি প্রদর্শন দার্শনিকগণ করিয়াছেন। তাৎপর্যটীকাতে বাচস্পতিমিশ্র বলিয়াছেন—ন হি আগমানুমানে জগৎকর্তৃত্বনিত্যসর্ববিষয়বুদ্ধিমত্ত্বব্যতিরেকেন কেবলমীশ্বরং সাধয়তঃ (ন্যা. সূঃ. ৪।১।২১—৯৫৬ পৃঃ মেট্রোঃ সং)। ইহার অভিপ্রায় আগম ও অনুমান ঈশ্বরসাধনে প্রবৃত্ত হইয়া জগৎকর্তৃত্বরূপে ও সর্ববিষয়ক নিত্য বুদ্ধিমত্ত্বরূপে ঈশ্বরের সাধন করিয়াছেন। ঈশ্বরের

জগৎকর্তৃত্ব ও সর্ববিষয়ক নিত্যবুদ্ধিমত্ত্বব্যতিরেকে কেবল ঈশ্বরের সিদ্ধি আগম হইতে অথবা অনুমান প্রমাণ হইতে হইতে পারে না।

ঈশ্বর সমস্ত কার্যের কর্তা স্বীকার করিলে ঈশ্বরের সর্বজ্ঞত্বও সিদ্ধ হইবে বলা হইয়াছে। কিন্তু ঈশ্বর সমস্ত কার্যের কর্তা কিনা এ' বিষয়ে ভারতীয় দার্শনিকগণের মতভেদ আছে। যদিও বেদের মন্ত্রে ঈশ্বরকে জগৎকর্তা ও সর্বজ্ঞ বলা হইয়াছে, তথাপি ঈশ্বরের জগৎকর্তৃত্বে মতবৈষম্য আছে। সাংখ্য ও পাতঞ্জল দর্শনের মতে, ঈশ্বর জগতের নির্মাতা নহেন। সাংখ্য মতে ঈশ্বর বস্তুতেই বৈমত্য আছে। পাতঞ্জল দর্শনের মতে ঈশ্বর বস্তুতে বৈমত্য না থাকিলেও ঈশ্বর সমস্ত কার্যের কর্তা নহেন—ইহাই তাঁহাদের সিদ্ধান্ত। পাতঞ্জলদর্শনে বলা হইয়াছে যে 'নিমিত্তমপ্রযোজকং প্রকৃতীনাং বরণভেদস্তু ততঃ ক্ষেত্রিকবৎ' (পাত সূঃ ৪।১৩)। প্রকৃতির স্বাতন্ত্র্য প্রযুক্তই জগতের সৃষ্টি হইয়া থাকে। জড়া প্রকৃতিই পুরুষের ভোগ ও অপবর্গের জন্য জগদ্রূপে পরিণত হইয়া থাকে। প্রকৃতি স্বতন্ত্র বলিয়া চেতন ঈশ্বর তাহার প্রেরয়িতা নহেন। পাতঞ্জল মতে, ঈশ্বর জগতের নির্মাতা না হইলেও তিনিই জগতের আদি গুরু, আদি উপদেষ্টা। সমস্ত বেদরাশি ঈশ্বর নির্মিত। বেদই ঈশ্বরের বাক্য। এই বেদবাক্যদ্বারাই ঈশ্বর সমস্ত প্রাণীবর্গের হিতানুশাসন করিয়াছেন। যিনি সমস্ত প্রাণিবর্গের হিতোপদেষ্টা তিনি সর্বজ্ঞ। অসর্বজ্ঞ পুরুষ সমস্ত প্রাণিবর্গের যথার্থ হিতের অনুশাসন করিতে পারে না। ক্লেশকর্মাদি ঈশ্বরের নাই, তিনি অরাগ-অদ্বেষ, অথচ সমস্ত বস্তুর যথার্থ জ্ঞাতা। তিনিই আদি উপদেষ্টা। "সঃ পূর্বেষামপি গুরুঃ কালেনানবচ্ছেদাৎ।" (পাতঃ সূঃ ১।২৬) এজন্য পাতঞ্জলদর্শনে স্বতন্ত্রভাবে ঈশ্বরের সর্বজ্ঞত্বে প্রমাণের উপন্যাস করা হইয়াছে। পাতঞ্জল মতে, ঈশ্বর জগতের স্রষ্টা না হইয়াও সর্বজ্ঞ। পাতঞ্জল মতে যোগীরও সর্বজ্ঞতা স্বীকার করা হয়। "তারকং সর্ববিষয়ং সর্বথাবিষয়মক্রমঞ্চেতি বিবেকজং জ্ঞানম্" (পাতঃ সূঃ ৩।৫৪)—এই সূত্রে যোগীরও সর্বজ্ঞত্ব স্বীকার করা হইয়াছে। ঈশ্বর ও যোগী উভয়েই

সর্বজ্ঞ হইলেও ঈশ্বর অনাদি সর্বজ্ঞ এবং যোগী সাদি সর্বজ্ঞ। যোগী সাধনের অনুষ্ঠানের দ্বারা স্বীয় সর্বজ্ঞতা সম্পাদন করেন। ঈশ্বর কিন্তু সাধনের অনুষ্ঠান ব্যতীতই সর্বজ্ঞ। ঈশ্বরের সর্বজ্ঞতা অনাদিসিদ্ধ। পাতঞ্জলমতে যোগীর যেরূপ সাধনানুষ্ঠানসাপেক্ষ সর্বজ্ঞতা, বৌদ্ধমতেও সেইরূপ সর্বজ্ঞতা স্বীকার করা হয়। ঈশ্বরের সর্বজ্ঞতার মত অনাদি সর্বজ্ঞতা বৌদ্ধমতে স্বীকার করা হয় না।

যাহা হউক, পাতঞ্জল মতে, ঈশ্বর জগৎকর্তা না হইলেও তিনি অনাদি সর্বজ্ঞ। এইজন্য ন্যায়বৈশেষিকমতে যেরূপে ঈশ্বরের সর্বজ্ঞতা সিদ্ধ হয় পাতঞ্জলমতে ঈশ্বরের সেইরূপ সর্বজ্ঞতা সিদ্ধ হইতে পারে না। এজন্য ভগবান্ পতঞ্জলি ঈশ্বরের সর্বজ্ঞতা সিদ্ধির জন্য অন্যরূপ অনুমান প্রমাণের উপন্যাস করিয়াছেন। "তত্র নিরতিশয়ং সর্বজ্ঞবীজম্" ( পাতঃ সূঃ ১।২৫) এই সূত্রের ব্যাসভাষ্যে ও তাহার টীকা তত্ত্ববৈশারদীতে ঈশ্বরের সর্বজ্ঞত্বসাধক অনুমান প্রমাণ প্রদর্শিত হইয়াছে। কিন্তু এই অনুমানের নিষ্কর্ষ ১।১।৫ ভামতী-টীকার কল্পতরুতে প্রদর্শিত হইয়াছে। কল্পতরুকার অমলানন্দ বলিয়াছেন যে, "জ্ঞানত্বং নিরতিশয়কিঞ্চিদাশ্রিতম্ সাতিশয়-বৃত্তিজাতিত্বাৎ পরিমাণত্ববৎ ইতি সমুদায়ার্থঃ।" ইহার অর্থ, পরিমাণত্ব জাতি সাতিশয় পরিমাণবৃত্তি হইয়াছে বলিয়া তাহা যেমন নিরতিশয় বিভুপরিমাণেও সমবেত হইয়া থাকে, এরূপ জ্ঞানত্ব জাতিও সাতিশয় অস্মদাদির জ্ঞানে সমবেত হইয়াছে বলিয়া তাহা নিরতিশয় জ্ঞানে অর্থাৎ সর্ববিষয়ক জ্ঞানেও সমবেত হইবে।

অতিশয়ের সহিত বিদ্যমানকেই সাতিশয় বলে। যেমন ঘটাদির পরিমাণ হইতে উদঞ্চনের ( জালার ) পরিমাণ অতিশয়িত ( অধিক ) বলিয়া ঘটপরিমাণ উদঞ্চন পরিমাণদ্বারা সাতিশয় হইয়াছে। একজাতীয় ব্যক্তিদ্বয়ের মধ্যে একটি অপরটি হইতে উৎকর্ষযুক্ত হইলে উৎকৃষ্টকে অপকৃষ্ট হইতে অতিশয়িত বলা যায়। একজাতীয় বস্তুদ্বয়ের মধ্যে একটি অতিশয়িত বলিয়া অপর ব্যক্তিটি সাতিশয় হইবে। ঘটপরিমাণ ও উদঞ্চন পরিমাণ উভয়েই একজাতীয়। উভয়েই পরিমাণত্ব জাতি

আছে। কিন্তু ঘটের পরিমাণ হইতে উদঞ্চনের পরিমাণ অতিশয়িত বলিয়া ঘটের পরিমাণ সাতিশয় হইয়াছে। সাতিশয় ঘট পরিমাণে সমবেত পরিমাণত্ব জাতি যেমন গগনাদির নিরতিশয় পরিমাণেও সমবেত হইয়া থাকে। যাহা অপেক্ষা অতিশয় কেহ নাই তাহাকে নিরতিশয় বলা হয়। গগনাদি বিভুদ্রব্যের পরিমাণ অপেক্ষা অতিশয়-পরিমাণ নাই বলিয়া গগনাদির পরিমাণ নিরতিশয় পরিমাণ। যাহা অপেক্ষা অতিশয় কেহ থাকে তাহাকে সাতিশয় বলা হয়। যেমন ঘটের পরিমাণ অপেক্ষা উদঞ্চনের পরিমাণ অতিশয় বলিয়া ঘটের পরিমাণ সাতিশয় হইয়াছে। যাহা হউক, পরিমাণত্বজাতি সাতিশয়বৃত্তি বলিয়া তাহা নিরতিশয়বৃত্তি হইয়াছে—ইহা বাদী ও প্রতিবাদী উভয়েই স্বীকার করেন।

উভয়ের স্বীকৃত এই পরিমাণত্ব দৃষ্টান্ত দ্বারা জ্ঞানত্বজাতিও নিরতিশয় জ্ঞানব্যক্তিতে সমবেত হইবে। বিষয় দ্বারাই জ্ঞানের উৎকর্ষ বা অতিশয় হইয়া থাকে। যে জ্ঞান যত অধিক বিষয়ক সেই জ্ঞান তত উৎকৃষ্ট। কাহারও জ্ঞানের বিষয় অতীতাদি বস্তু অল্প, কাহারও বহু, কাহারও বহুতর ও কাহারও বহুতম। যে জ্ঞানের বিষয় যত অধিক সেই জ্ঞান তত উৎকৃষ্ট। দেবদত্তের জ্ঞান অল্প অতীতাদিবিষয়ক, যজ্ঞদত্তের জ্ঞান বহু অতীতাদিবিষয়ক, বিষ্ণুমিত্রের জ্ঞান বহুতর অতীতাদি বিষয়ক হইয়া থাকে। ইহা সকলেরই স্বীকার্য। এইরূপে জ্ঞানত্ব জাতি সাতিশয়বৃত্তি হইয়াছে বলিয়া জ্ঞানত্ব জাতি নিরতিশয়বৃত্তি হইবে। অর্থাৎ জ্ঞানত্ব জাতি এমন জ্ঞানব্যক্তিতে সমবেত হইবে যে, জ্ঞান অপেক্ষা অধিক বিষয়ক জ্ঞান সম্ভব নহে। সর্বাতিশায়ী জ্ঞানই সর্ববিষয়ক জ্ঞান। বিষয়ের দ্বারাই জ্ঞানের উৎকর্ষ বা অতিশয় হইয়া থাকে। যে জ্ঞান সর্ববিষয়ক হইবে তাহা অপেক্ষা অতিশয়িত জ্ঞান সম্ভাবিত হইতে পারে না। এজন্য জ্ঞানের উৎকর্ষ সর্ববিষয়ক জ্ঞানেই কাষ্ঠা প্রাপ্ত হইবে। সাতিশয়ব্যক্তিবৃত্তি জাতি মাত্রই যদি নিরতিশয়-ব্যক্তিবৃত্তি হয় তবে সাতিশয়ব্যক্তিবৃত্তি জ্ঞানত্বজাতিও নিরতিশয় জ্ঞান-

ব্যক্তিবৃত্তি হইবে। নিরতিশয় জ্ঞানব্যক্তিই সর্বজ্ঞ পুরুষের জ্ঞান। জ্ঞান গুণ বলিয়া তাহার আশ্রয় অবশ্যই থাকিবে। নিরতিশয় জ্ঞানের আশ্রয়ই সর্বজ্ঞ আর তিনিই ঈশ্বর।

এইরূপে ঈশ্বর জগতের কর্তা না হইলেও প্রদর্শিত অনুমানের দ্বারা ঈশ্বরের সর্বজ্ঞতা সিদ্ধ হইয়া থাকে। পাতঞ্জল দর্শনের ইহাই অভিপ্রায়। ঈশ্বরের সর্বজ্ঞত্ব ও সর্বকর্তৃত্ব শ্রুতিসিদ্ধ হইলেও পাতঞ্জল-মতে পুরুষ অকর্তা বলিয়া পুরুষবিশেষ ঈশ্বরও অকর্তা। "ক্লেশকর্মবিপাকাশায়ৈরপরামৃষ্টঃ পুরুষবিশেষ ঈশ্বরঃ" (১।২৪ পাতঃ সূঃ)—এই সূত্রের ভাষ্যের ব্যাখ্যাতে বাচস্পতিমিশ্র ঈশ্বরের সঞ্জিহীর্ষা স্বীকার করিয়াছেন। সংহারের ইচ্ছাকে সঞ্জিহীর্ষা বলে। বাচস্পতি ঈশ্বরের সঞ্জিহীর্ষা স্বীকার করিলেও সিসৃক্ষার কথা বলেন নাই। ঈশ্বরের জগৎকর্তৃত্ব যাঁহারা স্বীকার করেন তাঁহাদের মতে ঈশ্বরের সিসৃক্ষাবশতঃ জগতের সৃষ্টি ও ঈশ্বরে সঞ্জিহীর্ষা বশতঃ প্রলয় হইয়া থাকে। পাতঞ্জলমতে পুরুষবিশেষ ঈশ্বর অকর্তা। সুতরাং পাতঞ্জলমতে ঈশ্বর জগতের সংহারকর্তা নহেন। অথচ বাচস্পতি ঈশ্বরের সঞ্জিহীর্ষা স্বীকার করিয়াছেন। সাংখ্যকারিকার ১৯শ কারিকাতেও পুরুষের কর্তৃত্ব নাই বলা হইয়াছে এবং ১০ম কারিকাতে অব্যক্ত অর্থাৎ প্রকৃতির স্বাতন্ত্র্য বলা হইয়াছে। ঈশ্বরের যে উপদেশ-কর্তৃত্ব বলা হইয়াছে তাহাতেও ঈশ্বরের যথার্থ কর্তৃত্ব বলা হয় নাই। তত্ত্ববৈশারদীতে বলা হইয়াছে যে, "তদিদমাহার্যম্ অস্য রূপং, ন তাত্ত্বিকম্।" যদি বলা যায়, ঈশ্বর যদি উপদেষ্টা হইতে পারেন অর্থাৎ উপদেশের কর্তা হইতে পারেন তবে জগতের কর্তা হইতেই বা দোষ কি? উপদেষ্টৃত্ব ঈশ্বরের যেমন আহার্যরূপ, স্রষ্টৃত্বও সেইরূপ আহার্যরূপই হইবে। আর তাহাতে পাতঞ্জলমতে ঈশ্বরও ন্যায়বৈশেষিক মতের ঈশ্বরের তুল্যই হইবেন।

এরূপ বলা যায় না, কারণ সাংখ্যপাতঞ্জলমতে প্রকৃতিই স্বভাবতঃ সাম্যপরিণাম ও বৈষম্যপরিণাম প্রাপ্ত হইয়া থাকে। অন্য প্রেরিত

হইয়া প্রকৃতি উক্ত দ্বিবিধ পরিণাম প্রাপ্ত হয় না। ব্যাসভাষ্যে বলা হইয়াছে যে, "উভয়থা চাস্য প্রবৃত্তিঃ প্রধানব্যবহারং লভতে" (পাতঃ সূঃ ২।২৩)। সাংখ্যসিদ্ধান্তে কর্তৃত্ব গুণত্রয়েই আছে। অর্থাৎ প্রকৃতিতেই আছে, পুরুষে কর্তৃত্ব নাই। ব্যাসভাষ্যে বলা হইয়াছে—"ত্রিষু গুণেষু কর্তৃষু অকর্তরি চ পুরুষে তুল্যাতুল্যজাতীয়ে" (পাতঃ সূঃ ২।১৮, ব্যাসভাষ্য)। সুতরাং পাতঞ্জলমতে ঈশ্বরের জগৎকর্তৃত্ব সম্ভাবিত নহে। পুরুষ চিন্মাত্রস্বরূপ বলিয়া তাহার কর্তৃত্ব অসম্ভাবিত। "দ্রষ্টা দৃশিমাত্রঃ শুদ্ধোঽপি প্রত্যয়ানুপশ্যঃ" (পাতঃ সূঃ ২।২০)—এই সূত্রে পুরুষের কর্তৃত্ব নাই বলা হইয়াছে। সুতরাং সাংখ্য বা পাতঞ্জল সিদ্ধান্তানুসারে ঈশ্বরের জগৎকর্তৃত্ব সম্ভাবিত নহে। ঈশ্বর পুরুষবিশেষ ইহা পাতঞ্জল সূত্রের ১।২।৪ সূত্রে বলা হইয়াছে। প্রকৃতি ও পুরুষ হইতে ভিন্ন তৃতীয়প্রকার তত্ত্ব সাংখ্য-পাতঞ্জল মতে সম্ভবপর নহে। অথচ বাচস্পতিমিশ্র ৪।৩ পাতঞ্জল সূত্রের টীকাতে বলিয়াছেন—"ন চ পুরুষার্থোঽপি প্রবর্তকঃ; কিন্তু তদুদ্দেশেন ঈশ্বরঃ"। প্রকৃতির প্রবৃত্তিতে ভোগাপবর্গরূপ পুরুষার্থ প্রবর্তক নহে। কিন্তু পুরুষার্থসিদ্ধির জন্য ঈশ্বরই প্রবর্তক। আবার এই সূত্রের টীকাতে বাচস্পতি বলিয়াছেন—ঈশ্বরস্যাপি ধর্মাধর্মাধিষ্ঠানার্থং প্রতিবন্ধাপনয় এব ব্যাপারো বেদিতব্যঃ।" বাচস্পতির কথার প্রভিপ্রায় এই যে, অচেতন চণ্ডচক্রাদি যেমন স্বতন্ত্র চেতন কুলালদ্বারা অধিষ্ঠিত হইয়া প্রবৃত্ত হয় এইরূপ অচেতন ধর্মাধর্মও স্বতন্ত্র ঈশ্বরের দ্বারা অধিষ্ঠিত হইয়া প্রবৃত্ত হইয়া থাকে। এইরূপ বলাতে বস্তুতঃ বাচস্পতি মিশ্র ন্যায়বৈশেষিক সিদ্ধান্তে প্রবেশ করিতেছেন। ইহা বস্তুতঃ সাংখ্যপাতঞ্জলের সিদ্ধান্ত বলিয়া মনে হয় না। বাচস্পতির শৈব - সিদ্ধান্তে অনুরাগ ছিল। এজন্য পাতঞ্জল সিদ্ধান্তেও শৈব সিদ্ধান্তানুসারে ঈশ্বরের জগৎকর্তৃত্ব প্রদর্শন করিতে প্রয়াসী হইয়াছেন। ঈশ্বরের যে উপদেষ্টৃত্বের কথা বলা হইয়াছে তাহারও অভিপ্রায় এই যে, ন্যায়বৈশেষিক মতে ঈশ্বররূপ আত্মাতে নিত্য জ্ঞান, নিত্য ইচ্ছা প্রভৃতি বিশেষ গুণ সমবেত আছে, ইহা যেরূপ স্বীকার করা হয় সাংখ্যসিদ্ধান্তে

পুরুষ নির্গুণ বলিয়া সেরূপ বলা যায় না। সাংখ্যসিদ্ধান্তে সত্ত্বগুণই জ্ঞানাখ্য বৃত্তিরূপে স্বতঃ পরিণত হইয়া থাকে। এই বৃত্তিরূপ চিত্তপরিণতিতে প্রতিবিম্বিত চৈতন্যই জ্ঞানপদের অর্থ। জীবের চিত্তও সত্ত্বগুণের পরিণাম। এই চিত্তসত্ত্বের বিষয়াকার পরিণামই বৃত্তি। এই বৃত্তিতে প্রতিবিম্বিত চৈতন্যই বিষয়-জ্ঞান নামে ব্যবহৃত হয়। নির্গুণ অসঙ্গ, চৈতন্যরূপ পুরুষ সাক্ষাৎ বিষয়ের সহিত সম্বদ্ধ হইতে পারে না। প্রমাণের দ্বারা চিত্ত বিষয়ের সহিত সম্বদ্ধ হইয়া থাকে বলিয়া চিত্তেরই বিষয়াকার পরিণাম হইয়া থাকে: প্রকৃষ্ট সত্ত্বগুণই ঈশ্বরের চিত্ত। ন্যায়বৈশেষিক মতে ঈশ্বরের চিত্ত নাই, প্রয়োজনও নাই। কারণ ঈশ্বরের জ্ঞানাদি নিত্য। পাতঞ্জল মতে ঈশ্বরের জ্ঞানেচ্ছা নিত্য নয়। কিন্তু ইহাই ঈশ্বরীয় চিত্তসত্ত্বের পরিণাম। ঈশ্বরীয় চিত্তসত্ত্ব প্রলয়দশাতে প্রকৃতিভাব প্রাপ্ত হইলেও প্রলয়ের পর আবার সৃষ্টিদশাতে পূর্ববৎ প্রকৃষ্ট সত্ত্বগুণ ঈশ্বরের চিত্তরূপে পরিণত হয়। সত্ত্বগুণেরই জ্ঞানরূপ পরিণাম বা বৃত্তি হইয়াছে। এই বৃত্তিতে ঈশ্বর-চৈতন্য স্বভাবতঃ প্রতিবিম্বিত হয়। আর তাহা ঈশ্বরের জ্ঞান। এই প্রক্রিয়া অনুসারে ঈশ্বরের জ্ঞানাদি প্রলয়দশাতে থাকিতে পারে না। প্রলয়দশাতে ঈশ্বরীয় চিত্তসত্ত্ব প্রকৃতিতে বিলীন হইয়া থাকে বলিয়া তখন আর এই চিত্তসত্ত্বের বৃত্তি হয় না। কিন্তু ব্যাসভাষ্যে বলা হইয়াছে যে, "স তু সদৈবেশ্বরঃ সদৈব মুক্তঃ" ( পাঃ সূঃ ১।২৪ )। প্রলয়ে ঈশ্বরীয় চিত্ত প্রকৃতিতে বিলীন হইলে ঈশ্বরের ঐশ্বর্যও স্থিত থাকিতে পারে না। এজন্য 'সদৈবেশ্বরঃ' এই ভাষ্য বাক্যের যথাশ্রুত অর্থ গ্রহণ করা যাইতে পারে না। যথাশ্রুত অর্থ গ্রহণ করিলে সাংখ্য সিদ্ধান্তেরই ক্ষতি হইবে। প্রলয়ে ঈশ্বরচিত্ত প্রলীন না হইলে তাহা অপ্রাকৃত বস্তু হইবে। কিন্তু সাংখ্যসিদ্ধান্তে প্রকৃতি পুরুষ ব্যতীত তৃতীয় প্রকার তত্ত্ব সম্ভাবিত নহে। অপ্রাকৃততত্ত্বের স্বীকার করিলে বৈষ্ণবমতে প্রবেশ ঘটিবে। বৈষ্ণবগণ প্রকৃতি-পুরুষ ব্যতীত অপ্রাকৃত তত্ত্বও স্বীকার করেন। কিন্তু ব্যাসভাষ্যে বৈষ্ণবমতানুসারে অপ্রাকৃত তত্ত্বের স্বীকার সঙ্গত নহে। এজন্য

ঈশ্বরীয় চিত্ত প্রলয়ে প্রকৃতিভাব প্রাপ্ত হইলেও পুনর্বার ঈশ্বরীয় চিত্তরূপে প্রাদুর্ভাব যোগ্য থাকিয়াই প্রকৃতিতে বিলীন হইয়া থাকে। ইহাই সৎকার্যবাদের মর্যাদা। সাংখ্যাচার্যগণ সৎকার্যবাদী। প্রলয়দশাতে ঈশ্বরীয় চিত্তসত্ত্ব জ্ঞানাদিরূপে পরিণত হইবার যোগ্যরূপে অবস্থিত থাকে বলিয়াই ঐশ্বর্যকে নিত্য বলা হইয়াছে। ভাষ্যকার "সদৈবেশ্বরঃ" বলিয়াছেন। কিন্তু প্রলয়দশাতে ঈশ্বরের ঐশ্বর্য অভিব্যক্তই থাকে এইরূপ হইতে পারে না। ঐশ্বর্যাধার চিত্তসত্ত্ব প্রলয়দশাতে প্রকৃতিভাবপ্রাপ্ত না হইলে এই ঈশ্বরীয় চিত্তসত্ত্বের তত্ত্বান্তরত্বের আপত্তি হইবে। ঈশ্বরীয় চিত্তসত্ত্ব অপ্রাকৃত এইরূপ স্বীকার করিতে হইবে। প্রকৃতিপুরুষ ব্যতীত তৃতীয় তত্ত্ব সাংখ্যসিদ্ধান্তে সম্ভাবিত নহে। ঈশ্বরীয় চিত্তসত্ত্ব যদি প্রলয়কালে প্রকৃতিভাব প্রাপ্ত না হয় এবং সৃষ্টিদশাতে প্রকৃতি হইতে প্রাদুর্ভূত না হয় তবে ঈশ্বরীয় চিত্তসত্ত্ব প্রাকৃতই হইতে পারিবে না। যাহা প্রকৃতি হইতে উদ্‌ভূত হয় এবং প্রকৃতিতেই বিলীন হয় তাহাই প্রাকৃত। ঈশ্বরীয় চিত্তসত্ত্বের প্রকর্ষবশতঃই ঈশ্বরের প্রকর্ষ। চৈতন্যের স্বভাবতঃ কোন প্রকর্ষ বা অপ্রকর্ষ সম্ভাবিত নহে। ঈশ্বরীয় চিত্তসত্ত্বের প্রকর্ষবশতঃই ঈশ্বরীয় জ্ঞান সর্ববিষয়ক হইয়া থাকে। আর তাহাতেই ঈশ্বরের সর্বজ্ঞত্ব সিদ্ধ হয়। ন্যায়সিদ্ধান্তের মত পাতঞ্জলসিদ্ধান্তে ঈশ্বরের জ্ঞান নিত্য নহে বলিয়া ঈশ্বরের জ্ঞান একটি মাত্র ইহা বলিবার কোন আবশ্যকতা নাই। সর্ববিষয়ক একটি মাত্র চিত্তবৃত্তি ঈশ্বরের আছে—এরূপ বলিবার কোন আবশ্যকতা নাই। যাহা হউক, ঈশ্বরীয় চিত্তসত্ত্বের প্রকর্ষবশতঃ ঈশ্বরীয় জ্ঞান সর্ববিষয়ক বলিয়া ঈশ্বর সর্বজ্ঞ ও তিনিই উপদেষ্টা। ঈশ্বর যে উপদেষ্টা ইহা আমরা অষ্টম মন্ত্রে উদ্ধৃত করিয়াছি এবং দশম মন্ত্রের ব্যাখ্যাতেও ইহা বলিয়াছি।

## ঈশ্বর কারুণিক কিনা

ন্যায়সূত্রের ২।১।৬৮ সূত্রে বাৎস্যায়ন বলিয়াছেন যে, "কিং পুনরাপ্তানাং প্রামাণ্যম্? (১) সাক্ষাৎকৃতধর্মতা, (২) ভূতদয়া, (৩) যথাভূতার্থচিখ্যা-

পয়িষা। আপ্তাঃ খলু সাক্ষাৎকৃতধর্মাণঃ। ইদং হাতব্যমিদমস্য হানহেতুঃ, ইদমস্যাধিগন্তব্যম্, ইদমস্যাধিগমে হেতুরিতি ভূতান্যনুকম্পন্তে।” ইহার অভিপ্রায়, বেদশাস্ত্রের প্রামাণ্য আপ্তপ্রামাণ্যকৃত। আপ্ত-পুরুষপ্রণীত বলিয়াই বেদ প্রমাণ। আপ্তের প্রামাণ্য কি?—এই প্রশ্নের উত্তরে ভাষ্যকার বলিয়াছেন—আপ্ত-সাক্ষাৎকৃতধর্মা অর্থাৎ আপ্ত যে পদার্থের উপদেশ করিয়া থাকেন সেই পদার্থ আপ্তকর্তৃক সাক্ষাৎকৃত হইয়াছে। সুদৃঢ় প্রমাণ দ্বারা তাহা আপ্তকর্তৃক অবধৃত হইয়াছে; এবং আপ্তপুরুষের ভূতদয়া অর্থাৎ যে পুরুষকে তিনি উপদেশ করেন তাহার প্রতি তাঁহার অনুকম্পা আছে এবং সাক্ষাৎকৃত যথাভূতার্থবস্তুর প্রখ্যাপনেচ্ছাও তাঁহার আছে—এই ত্রিবিধ বিশেষণবিশিষ্টপুরুষই আপ্ত। টীকাকার বাচস্পতি মিশ্র ইন্দ্রিয়ের পটুত্বকেও চতুর্থ বিশেষণ বলিয়া মনে করিয়াছেন। এই ভাষ্যের ব্যাখ্যাতে তাৎপর্যটীকাকার বাচস্পতি মিশ্র বলিয়াছেন যে, তনুভুবনাদি কার্যের কর্তা সমস্ত বস্তুতত্ত্বজ্ঞ অর্থাৎ সর্বজ্ঞ। এই সর্বজ্ঞ পুরুষ ক্লেশ, কর্ম, বিপাক এবং আশয় অর্থাৎ বাসনা বর্জিত। এই পুরুষের অবিদ্যা, অস্মিতা, রাগ, দ্বেষ, অভিনিবেশ—এই পঞ্চবিধ ক্লেশ নাই। পাপপুণ্য কর্ম নাই। কর্মের ফল জন্ম, আয়ু ও ভোগ নাই এবং ভোগানুকূল বাসনা বা সংস্কারও তাঁহার নাই এবং তিনি পরম কারুণিক। এই পরমেশ্বর স্বীয় হিতপ্রাপ্তি ও অহিত পরিহারের উপায় জানে না বলিয়া অজ্ঞ প্রাণিগণকে দর্শন করিয়া এবং এই প্রাণিসমূহ অনেকবিধ দুঃখাগ্নিতে দহ্যমান দর্শন করিয়া সন্তপ্ত হইয়া থাকেন। অন্যের অজ্ঞতা বা দুঃখদর্শনে তাহারই করুণা হয় না যাহার রাগদ্বেষাদি ক্লেশ আছে। যিনি রাগদ্বেষাদিক্লেশসমূহবর্জিত তাঁহার অজ্ঞ, দুঃখী প্রাণী দর্শনে সন্তাপ স্বাভাবিক। এই পরমেশ্বর প্রাণিগণের হিতপ্রাপ্তির ও অহিত-পরিহারের উপায়সমূহ জানেন বলিয়া তিনি উপদেশ না করিয়া থাকিতে পারেন না এবং অযথার্থ উপদেশও করিতে পারেন না। অযথার্থ উপদেশের কারণ অবিদ্যা বা দ্বেষ। যাঁহার অবিদ্যাদি ক্লেশপঞ্চক

নাই, তিনি অযথার্থ উপদেশ করিতে পারেন না। এইজন্য পরম-কারুণিক পরমেশ্বর পৃথিব্যাদিলোকের সৃষ্টি করিয়া ও চতুর্বিধ প্রজা সৃষ্টি করিয়া তাহাদের হিতপ্রাপ্তির উপায় ও অহিতপরিহারের উপদেশ করিয়া থাকেন। অজ্ঞ দুঃখী প্রজাগণকে দর্শন করিয়া তাহাদের হিতপ্রাপ্তির উপায় ও অহিত পরিহারের উপায় উপদেশ না করিয়া তিনি থাকিতে পারেন না। এজন্য প্রজাগণের পিতৃস্থানীয় পরমেশ্বরের উপদেশ দেবতা ঋষি ও চতুর্বর্ণে বিভক্ত মনুষ্যগণ, যাহা চতুর্বিধ আশ্রমে বিভক্ত, তাহাদের আদরপূর্বক গ্রহণ ও ধারণ করা উচিত। পরমেশ্বরের উপদেশ গৃহীত ও ধৃত হইলে হিতপ্রাপ্তির উপায় অনুষ্ঠান ও অহিতপরিহারের উপায়ানুষ্ঠান করিতে পারিবে। ন্যায়ভাষ্যকার ও টীকাকার প্রভৃতি দার্শনিকগণ ঈশ্বরকে পরম-কারুণিক বলিয়াছেন। অজ্ঞ, দুঃখী প্রাণিগণকে দেখিয়া তাহাদের হিতানুশাসন করেন বলিয়া পরমেশ্বর কারুণিক। এইজন্যই পরমেশ্বর প্রাণিগণের পিতৃস্থানীয়।

উদ্ধৃত ঋক্‌মন্ত্রে ঈশ্বর যে প্রাণিবর্গের পিতৃস্থানীয় ইহা বারবার বলা হইয়াছে। মন্ত্রে ঈশ্বরকে কেবল পিতাই বলা হয় নাই; কিন্তু বন্ধু, সখা, পুত্র, ভ্রাতা ও মাতাও বলা হইয়াছে। এবং ঈশ্বর যে উপদেষ্টা তাহাও উদ্ধৃত মন্ত্রে বলা হইয়াছে। উদ্ধৃত ঋক্‌মন্ত্রসমূহে যেমন জীবগণ ঈশ্বরের পুত্রকন্যারূপ বলা হইয়াছে সেইরূপ ঈশ্বরকেও জীবগণের পুত্র, ভ্রাতা বলা হইয়াছে। স্বীয় সন্ততিবর্গের প্রতি পিতা ও মাতার করুণা স্বাভাবিক। স্বীয় সন্ততির প্রতি স্নেহই বাৎসল্যরসের স্থায়িভাব—ইহা বৈষ্ণবকবিগণও বলিয়াছেন—স্থায়ী বৎসলতা স্নেহঃ পুত্রাদ্যালম্বনং মতম্। (সাহিত্যদর্পণ, ৩য় পরিঃ ২৫১ কাঃ) বৎসলতা প্রেম তৎসহিতস্নেহো রতিঃ (রামতর্কবাগীশকৃত টীকা)। ঈশ্বরের কারুণ্য ও তাঁহার প্রতি উপাসকগণের স্নেহ-বাৎসল্য ঋক্‌-মন্ত্রই প্রদর্শন করিয়াছেন। স্বীয় সন্ততিবর্গের প্রতি পিতামাতার ব্যৎসল্য প্রাণিমাত্রেই সুপ্রসিদ্ধ। এজন্য বেদমন্ত্রে ঈশ্বরকে পিতা ও

পিতামাতা বলিয়া নির্দেশ করায় তাঁহার নিরতিশয় কারুণ্য প্রতিপাদিত হইয়াছে। সুতরাং ঈশ্বর যে করুণাপরায়ণ ইহা বেদমন্ত্রসমূহই বলিয়াছেন। বেদমন্ত্রানুসারেই ভারতীয় দার্শনিকগণ ঈশ্বরকে কারুণিক বলিয়াছেন ; আর এইজন্যই ভগবান্ গীতাতে বলিয়াছেন—"পিতাঽহমস্য জগতো মাতা ধাতা পিতামহঃ।" (গীতা ৯।১৭) এবং অর্জুনও বলিয়াছেন—"পিতাসি লোকস্য চরাচরস্য" (গীতা ১১।৫৩)।

## ঈশ্বরের কারুণ্যে দার্শনিকগণের আপত্তি

পূর্বমীমাংসকগণ ঈশ্বরই স্বীকার করেন না। ঈশ্বর জগৎকর্তা বেদ-মন্ত্রে শতধা উদ্‌ঘোষিত হইলেও তাঁহারা বলেন, ঈশ্বরের জগৎকর্তৃত্ব প্রতি-পাদনে বেদের তাৎপর্যই নাই। যাহা বাক্যের তাৎপর্যবিষয়ীভূতই নহে তাহা বাক্যের অর্থই হইতে পারে না। মীমাংসকগণ ঈশ্বরই মানেন না বলিয়া ঈশ্বরের করুণাও মানেন না। নৈয়ায়িকগণ ঈশ্বরকে সর্বজ্ঞ বলিয়া স্বীকার করেন। এজন্য ঈশ্বর প্রেক্ষাবান্। এই প্রেক্ষাবান্ ঈশ্বর যে জগৎ নির্মাণ করেন তাহাতে তাঁহার কি প্রয়োজন সিদ্ধ হইয়া থাকে? নিষ্প্রয়োজন কার্যে ঈশ্বরের কখনও প্রবৃত্তি হইতে পারে না। ঈশ্বর যে জগৎ নির্মাণ করেন তাহাতে তাঁহার প্রয়োজন কি? ঈশ্বরের অপ্রাপ্ত কিছুই নাই ; এজন্য তাঁহার প্রাপ্তব্যও কিছু নাই। ঈশ্বর আপ্তকাম। আপ্তকাম ঈশ্বরের কোন বিষয়েই অভিলাষ হইতে পারে না। অপ্রাপ্ত বিষয়েই অভিলাষ হইয়া থাকে। ঈশ্বর প্রাপ্তনিখিলপ্রাপনীয়। এইরূপও বলা সঙ্গত নহে যে, ঈশ্বর লীলারসিক। ঈশ্বর স্বীয় লীলাবিস্তারের জন্য অথবা ক্রীড়ার জন্য জগৎ নির্মাণ করেন। ক্রীড়া বা লীলাতেও অপ্রাপ্ত সুখ-বিশেষেরও লাভ হইয়া থাকে। ঈশ্বরের প্রাপ্তব্য কিছুই নাই। এজন্য ঈশ্বরের ক্রীড়া বা লীলা উভয়ই অসঙ্গত।

যদি বলা যায়, ঈশ্বর করুণাপরায়ণ এবং করুণাপ্রযুক্তই ঈশ্বর জগতের নির্মাণ করিয়াছেন, এরূপ বলাও অসঙ্গত। কারণ ঈশ্বর করুণ-

প্রযুক্ত জগৎ সৃষ্টি করিলে সুখময় জগৎ সৃষ্টি করিতেন কিন্তু জীব-জগতের সৃষ্টি অতি দুঃখময় ইহা দেখা যায়। যদি বলা যায়, প্রাণিবর্গের ধর্ম ও অধর্ম সাপেক্ষ হইয়া ঈশ্বর জগতের সৃষ্টি করেন বলিয়া সুখময় ও দুঃখময় এই দ্বিবিধ সৃষ্টি হইয়াছে, কেবল সুখময় হইতে পারে নাই। ঈশ্বর যে দুঃখময় সৃষ্টি করিয়াছেন তাহা তিনি স্বেচ্ছাপ্রণোদিত হইয়া করেন নাই। প্রাণিবর্গের অধর্মই তাহার কারণ, অধর্ম দুঃখেরই হেতু।

এতদুত্তরে বক্তব্য এই যে, অধর্ম জগতের দুঃখের হেতু এবং তাহা জড়। ঈশ্বরাধিষ্ঠিত না হইলে অচেতন অধর্ম দুঃখের জনক হইতে পারে না—ইহাও ঈশ্বর জানেন। কারুণিক ঈশ্বর ইহা জানিয়া অধর্মের অধিষ্ঠাতা হইলেন কেন? কারুণিকের তো দুঃখজনক অধর্মের অধিষ্ঠাতা হওয়া সঙ্গত হয় নাই। দুঃখজনক অধর্মেরও অধিষ্ঠাতা হইলে ঈশ্বর আর কারুণিক থাকিবেন কিরূপে? চেতন ঈশ্বর কর্তৃক অনধিষ্ঠিত হইয়া অচেতন অধর্ম কখনও দুঃখরূপ কার্যের জনক হইতে পারে না; হইতে পারিলে আর ঈশ্বরের সিদ্ধি হইবে না। কারণ অচেতন বস্তুও চেতনানধিষ্ঠিত হইয়াই কার্যের জনক হইতে পারিলে অচেতন পরমাণুসমূহও ঈশ্বরানধিষ্ঠিত হইয়া কার্যের জনক হইতে পারিবে। আর ঈশ্বর স্বীকার করিবার আবশ্যকতা থাকিবে না।

যদি বলা যায়, জীবের দুঃখানুভবও প্রয়োজন। জীবের দুঃখানুভব না হইলে জীবের বৈরাগ্য উৎপন্ন হইবে না। বৈরাগ্য উৎপন্ন না হইলে জীবের অপবর্গলাভও হইবে না। সুতরাং বৈরাগ্য উৎপাদনের দ্বারা জীবের অপবর্গলাভই জীবের দুঃখানুভবের প্রয়োজন। আর জীবের দুঃখানুভবের জন্যই পরমেশ্বর অচেতন ধর্মাধর্মেরও অধিষ্ঠাতা হইয়া থাকেন। সুতরাং পরের হিতকামনা করিয়াই তো ঈশ্বর অধর্মের অধিষ্ঠাতা হইয়াছেন ও দুঃখময় সৃষ্টি করিয়াছেন। ইহাতে ঈশ্বরের কারুণিকত্বের কোন হানি হয় নাই। প্রত্যুত দুঃখময় জগৎ সৃষ্টি করায় ঈশ্বরের কারুণিকত্বই সমর্থিত হইয়াছে।

এরূপ বলা অতি অসঙ্গত। কারণ জীবের দুঃখোৎপত্তি ঈশ্বরের অধীন। দুঃখজনক অধর্মের অধিষ্ঠাতা হইয়া থাকেন বলিয়াই তো ঈশ্বর জীবের দুঃখোৎপত্তিতে প্রভু। জীবের দুঃখোৎপত্তিতে কারুণিক ঈশ্বরের বৈমুখ্য থাকাই স্বাভাবিক। ঈশ্বরের অধর্মের অধিষ্ঠাতা না হইলে কখনও জীবের দুঃখোৎপত্তি হইতে পারিত না। দুঃখের আত্যন্তিক নিবৃত্তি অপবর্গ বা মোক্ষ। ঈশ্বর অধর্মের অধিষ্ঠাতা না হইলে জীবের এই অপবর্গ অনায়াসলভ্য হইত। যাহা অনায়াসে সিদ্ধ হইত তাহার জন্য ঈশ্বরের দুঃখময় সৃষ্টির কোন আবশ্যক হইত না।

যদি বলা যায়, জগৎসৃষ্টিতে ঈশ্বরের কোন প্রয়োজন না থাকিলেও ঈশ্বর স্বভাবতঃই জগৎ সৃষ্টি করেন, জগৎসৃষ্টি করা ঈশ্বরের স্বভাব— এরূপ বলা অতি অসঙ্গত। কোন প্রয়োজনানুসন্ধান না করিয়াই যদি ঈশ্বর জগতের সৃষ্টি করিয়া থাকেন তবে আর তাঁহাকে প্রেক্ষাবান্ বলা যাইতে পারে না। অথচ নৈয়ায়িকগণ ঈশ্বরকে প্রেক্ষাবান্ বলিয়া স্বীকার করিয়াছেন। কোন প্রেক্ষাবান্ই কোন প্রয়োজন অনুসন্ধান না করিয়া কাজ করে না। (ন্যায়কণিকা ২২১ পৃঃ, তাৎপর্যটীকা ৯৪৪ পৃঃ)

## প্রদর্শিত আপত্তির সমাধান

পূর্বপক্ষিগণ যাহা বলিয়াছেন তাহা সঙ্গত হয় নাই। কারণ ঈশ্বর কারুণিক হইলেও, সমস্ত জীবাপেক্ষা ঈশ্বরের অতিশয়িত মহিমা থাকিলেও পরমেশ্বর বস্তুর সামর্থ্যের অন্যথাকরণ করিতে পারেন না। যেমন ধর্ম ও অধর্ম অনিত্য বস্তু। এই অনিত্য ধর্ম বা অধর্ম ঈশ্বরের মহিমা প্রযুক্ত কখনও নিত্য হইতে পারে না। এইরূপ ধর্ম ও অধর্ম ফলবিরোধী; ধর্মের ফল সুখ ও অধর্মের ফল দুঃখ। ফল উৎপন্ন হইলেই ধর্ম ও অধর্ম বিনষ্ট হইয়া থাকে। অন্যথা বিনষ্ট হইতে পারে না। ইহা

ধর্ম ও অধর্ম বস্তুর স্বভাব। ধর্মের যেমন সুখজনন সামর্থ্য আছে এইরূপ অধর্মেরও দুঃখজনন সামর্থ্য আছে। ঈশ্বর বস্তুসামর্থ্যের অন্যথাকরণ করিতে পারেন না বলিয়া ধর্ম ও অধর্ম ফলপ্রদান না করিয়া বিনষ্টও হইতে পারে না। অধর্ম যেমন নিত্য হইতে পারে না এইরূপ ফলপ্রদান না করিয়া বিনষ্টও হইতে পারে না। ঈশ্বরও বস্তুসামর্থ্যের অন্যথাকরণ করিতে পারেন না। এজন্য অধর্মের সামর্থ্য লঙ্ঘনপূর্বক ঈশ্বর অধর্মের অধিষ্ঠাতা হইবেন না—ইহা হইতে পারে না। ফলপ্রদানের পূর্বে অধর্মকে বিনাশ করিলে বস্তুর সামর্থ্যের লঙ্ঘন করিতে হয়। এজন্য ঈশ্বর কারুণিক হইয়াও বস্তুস্বভাবের অনুবর্তন করিয়া ধর্ম ও অধর্মরূপ সহকারিযুক্ত হইয়া বিচিত্র জগতের সৃষ্টি করিয়া থাকেন। যদি ঈশ্বর জীবের উপার্জিত কর্মের ও তাহার ফলের অপেক্ষা না করিয়াই জগতের সৃষ্টি করিতেন তবে ঈশ্বর স্বেচ্ছাচারী হইতেন এবং জীবের শরীরলাভ যাদৃচ্ছিক ও আকস্মিক হইয়া পড়িত। আর তাহাতে জীবের জন্ম, মৃত্যু, ভোগ, অপবর্গ সকলই আকস্মিক হইয়া পড়িত। জগদ্বৈচিত্র্যই অনুপপন্ন হইত। কোন ব্যবস্থাই সম্ভাবিত হইত না। কর্মের ফল না থাকিলে জীবসমূহও সর্বকর্মবিবর্জিত হইয়া উচ্ছিন্ন হইয়া যাইত। জীবজগতের উচ্ছেদ না হউক—এইজন্যই পরমকারুণিক ঈশ্বর জীবকৃত অধর্মেরও অধিষ্ঠাতা হইয়া থাকেন। ইহাতে ঈশ্বরের কারুণিকত্বের কোন হানি হয় নাই। ঈশ্বরের যাদৃচ্ছিকতা স্বীকার করিলে অবশ্যই ঈশ্বরের কারুণিকতার হানি হইত। ঈশ্বর বিষমকারী ও নির্দয় হইতেন। তাঁহার প্রেক্ষাবত্ত্বাও সম্ভাবিত হইত না। (তাৎপর্যটীকা ন্যাঃ সূঃ ৪।১।২১, ৯৪৫ পৃঃ, মেট্রোঃ সং)।

আর যে পূর্বপক্ষিগণ বলিয়াছেন—ঈশ্বর স্বভাববশতঃ জগতের সৃষ্টি করিলে ঈশ্বরের প্রেক্ষাবত্ত্বের ব্যাঘাত হইবে এইরূপ বলাও অসঙ্গত। কারণ প্রেক্ষাবান্ ঈশ্বর স্বীয় স্বভাববশতঃই জগতের সৃষ্টি করিয়া থাকেন। আর এই কথা ন্যায়বার্তিকেও বলা হইয়াছে—তৎস্বাভাব্যাৎ

প্রবর্ত্তত ইত্যদৃষ্টন্। (ন্যায়বার্তিক, ৪।১।২১ সূত্র) ভূমি যেমন স্বীয় স্বভাববশতঃ স্থাবরজঙ্গম প্রাণিপুঞ্জের ধারণ করে; জল যেমন স্বীয় স্বভাববশতঃই ক্লেদন করে, তেজ দাহপাকাদি করে এইরূপ ঈশ্বরও স্বভাববশতঃই জগতের সৃষ্টি করেন। ঈশ্বর প্রবৃত্তিস্বভাব হইলেও কার্যসমূহের সর্বদা উৎপত্তির আপত্তি হইবে না এবং কার্যসমূহের ক্রমিক উৎপত্তিরও অনুপপত্তি হইবে না। কারণ ঈশ্বর প্রেক্ষাবান্। বুদ্ধিরূপ গুণ ঈশ্বরের আছে এবং ঈশ্বর জীববর্গের ধর্ম ও অধর্ম সাপেক্ষ হইয়া সৃষ্টি করেন। এজন্য সর্বদা সৃষ্টির এবং সৃজ্যবস্তুসমূহের এক কালে উৎপত্তির আপত্তি হইবে না। যে কার্যের কারণ সান্নিধ্য থাকিবে তাহার উৎপত্তি হইবে আর যে-কার্যের কারণ সান্নিধ্য থাকিবে না তাহার উৎপত্তি হইবে না। এজন্য কার্যের যুগপৎ উৎপত্তির আপত্তি হইবে না। ধর্মের ও অধর্মের পরিপাককাল অপেক্ষা করিয়াই ঈশ্বর সৃষ্টি করেন। সমস্ত ধর্ম ও অধর্ম এককালে পরিপচ্যমান হয় না। এজন্য যুগপৎ সমস্ত কার্যের আপত্তি হয় না। ধর্মাধর্মের পরিপাককাল অপেক্ষা করিয়াই ঈশ্বর সৃষ্টি করিয়া থাকেন। এই সমস্ত কথা উদ্দ্যোতকর ন্যায়বার্তিকে বলিয়াছেন। (ন্যাঃ বাঃ ৯৫০ পৃঃ, মেট্রোঃ সং)। ন্যায়-বার্তিককার যাহা বলিয়াছেন ব্রহ্মসূত্রের শাঙ্করভাষ্যেও তাহাই বলা হইয়াছে। "লোকবত্তু লীলাকৈবল্যম্ (ব্রঃ সূঃ ২।১।৩৩ সূঃ) সূত্রের ভাষ্যে ভাষ্যকার শঙ্কর "এবমীশ্বরস্যাপি অনপেক্ষ্য কিঞ্চিৎ প্রয়োজনান্তরং স্বভাবাদেব কেবলং লীলারূপা প্রবৃত্তির্ভবিষ্যতি" ইত্যাদি ভাষ্যে ঈশ্বরও স্বভাববশতঃই জগতের সৃষ্টি করেন বলিয়াছেন। মাণ্ডুক্য উপনিষদের আগমপ্রকরণে গৌড়পাদও বলিয়াছেন—"দেবস্যৈষ স্বভাবোঽয়মাপ্তকামস্য কা স্পৃহা" (আগমপ্রকরণ শ্লোক ৯)।

## ঈশ্বরের পরোক্ষজ্ঞান হইতে পারে না

অতীত, অনাগত ও বর্তমান সমস্ত বস্তুবিষয়ক ঈশ্বরের জ্ঞান প্রত্যক্ষ-রূপ, কিন্তু পরোক্ষজ্ঞান ঈশ্বরের হইতে পারে না। ঈশ্বরের পরোক্ষজ্ঞান

কেন হইতে পারে না—এইরূপ প্রশ্নের উত্তরে বক্তব্য এই যে, পরোক্ষজ্ঞান অনুমিতি, উপমিতি, শাব্দজ্ঞান ও স্মৃতি এই চারিপ্রকার হইতে পারে। অন্য পঞ্চমপ্রকার পরোক্ষজ্ঞান সম্ভাবিত নহে। এই চারিপ্রকার পরোক্ষজ্ঞানই সংস্কার জন্য। যেমন ব্যাপ্তির অনুভব জন্য সংস্কার হইতে ব্যাপ্তির স্মৃতি হইয়া থাকে, এই ব্যাপ্তিস্মরণই অনুমান প্রমাণ। ব্যাপ্তির স্মরণ হইতে তৃতীয়-লিঙ্গ-পরামর্শ হইয়া অনুমিতি হইয়া থাকে। এইরূপ উপমান প্রমাণের ব্যাপার অতিদেশ বাক্যের অর্থের স্মরণ সংস্কার জন্য হইয়া থাকে। অতিদেশ বাক্য হইতে শাব্দানুভব উৎপন্ন হয়। এই অনুভব হইতে সংস্কার ও সংস্কার হইতে অতিদেশ বাক্যের অর্থের স্মৃতি হইয়া থাকে। এইরূপ শাব্দবোধে পদজ্ঞানই প্রমাণ। পদার্থের স্মৃতি প্রমাণের ব্যাপার। পদার্থের স্মৃতি পদার্থের অনুভবজন্য সংস্কার হইতে উৎপন্ন হইয়া থাকে। এবং স্মৃতি অনুভবজন্য সংস্কার হইতে উৎপন্ন হইয়া থাকে। এইরূপে সমস্ত পরোক্ষজ্ঞানই সংস্কারজন্য হইয়া থাকে। ঈশ্বরের জ্ঞান নিত্য বলিয়া ঈশ্বরের জ্ঞান সংস্কারের জনক হয় না। কালান্তরে বিষয়ের জ্ঞানের জন্যই অনিত্য জ্ঞান হইতে সংস্কার ও সংস্কার হইতে স্মৃতি স্বীকার করা হয়। যাহার জ্ঞান সর্বদা বিদ্যমান আছে তাহার কালান্তরে বিষয়ের জ্ঞানের জন্য সংস্কার ও সংস্কার হইতে স্মৃতি স্বীকারের কোনও আবশ্যকতা নাই। বিষয়ের প্রকাশরূপ জ্ঞান যাহার নিত্য তাহার বিষয়প্রকাশ নিত্যসিদ্ধ বলিয়া সংস্কার ও স্মরণের কোন আবশ্যকতা নাই। বিশেষতঃ, জ্ঞান সংস্কাররূপ ফল নাশ্য বলিয়া নিত্যজ্ঞান সংস্কারের জনক হইতে পারে না। জনক জ্ঞান ও জ্ঞানজন্য সংস্কার একসময়ে থাকিতে পারে না। নিত্যজ্ঞানের বিনাশ হইতে পারে না বলিয়া নিত্যজ্ঞান সংস্কারেরও জনক হয় না। ঈশ্বরের নিত্যজ্ঞান সংস্কারের জনক হয় না বলিয়া ঈশ্বরের স্মৃতি হইতে পারে না। ঈশ্বরের স্মৃতি হইতে পারে না বলিয়া তাঁহার অনুমিতি, উপমিতি ও শাব্দবোধ হইতে পারে না। সুতরাং প্রদর্শিত চতুর্বিধ পরোক্ষজ্ঞান ঈশ্বরের

সম্ভাবিত নহে বলিয়া ঈশ্বরের জ্ঞান প্রত্যক্ষরূপই হইবে। ঈশ্বরের জ্ঞান নিত্য। নিত্য অনুমিতি, নিত্য উপমিতি অপ্রসিদ্ধ। (ন্যাঃ বাঃ, ন্যায়সূত্র ৪।১।২১, ৯৫২ পৃঃ, মেট্রোঃ সং)।

## জ্ঞানের নিত্যত্বে আপত্তি ও তাহার সমাধান

যদি বলা যায় জ্ঞানমাত্রেরই আশুতরবিনাশিত্বস্বভাব সর্বানুভবসিদ্ধ। জ্ঞান আশুতরবিনাশী বলিয়া ঈশ্বরের জ্ঞানও আশুতরবিনাশী অনিত্যই হইবে। ঈশ্বরের জ্ঞান নিত্য ইহা সিদ্ধ হইতে পারে না। লোকানুভবের দ্বারা জ্ঞানের অনিত্যতাই সিদ্ধ হইয়া থাকে। পূর্বপক্ষীর এইরূপ আপত্তি অসঙ্গত। কারণ শরীরী আত্মার জ্ঞান অনিত্য হইলেও অশরীরী ঈশ্বরের জ্ঞান অনিত্য হইবে কেন? জ্ঞানমাত্রই অনিত্য এইরূপ ব্যাপ্তিরই অবধারণ হইতে পারে না। কারণ হেতুর বিপক্ষবৃত্তিত্ববাধক কোন তর্ক নাই। কোন জ্ঞানব্যক্তি যদি নিত্য হয় তবে কি অনিষ্ট হইবে? এইরূপ জ্ঞানত্ব যদি নিত্যব্যক্তিবৃত্তি হয় তবে কি অনিষ্ট হইবে? পূর্বপক্ষি-প্রদর্শিত ব্যাপ্তির অনঙ্গীকারে কোনও অনিষ্টপ্রসঙ্গ হয় না বলিয়া জ্ঞানমাত্রই অনিত্য এইরূপ ব্যাপ্তির অবধারণ হইতে পারে না। শরীরেন্দ্রিয়যুক্ত জীবের জ্ঞান অনিত্য হইলেও শরীরাদিরহিত ঈশ্বরের জ্ঞান অনিত্য হইবে কেন? প্রত্যক্ষসিদ্ধ হিমকরকাদি জলীয় দ্রব্য অনিত্য এবং তাহার রূপও অনিত্য, ইহা সর্বানুভবসিদ্ধ হইলেও হিমকরকাদির আরম্ভক জলীয় পরমাণু ও জলীয় পরমাণুর রূপও কি অনিত্য হইবে? জলীয় দ্রব্যমাত্র অনিত্য, জলীয় দ্রব্যের রূপমাত্রই অনিত্য এইরূপ বাপ্তি যেমন সিদ্ধ হইতে পারে না কারণ জলীয় পরমাণুতে ও তাহার রূপে উক্ত ব্যাপ্তির ব্যভিচার হইয়াছে। এইরূপ জ্ঞানমাত্রই অনিত্য এইরূপ ব্যাপ্তিও সিদ্ধ হইতে পারে না। ঈশ্বরজ্ঞানেই তাহার ব্যভিচার হইবে। ঈশ্বরের নিত্যজ্ঞান ঈশ্বররূপ ধর্মীর গ্রাহক প্রমাণের দ্বারাই সিদ্ধ আছে। "সদকারণবন্নিত্যম্" (বৈঃ সূঃ ৪।১।১) এই সূত্র অনুসারে জলীয় পরমাণু ও তাহার রূপ নিত্য ইহা যেমন সিদ্ধ হইয়াছে

সেইরূপ ঈশ্বরের জ্ঞানেরও নিত্যত্ব সিদ্ধ হইয়াছে। কারণশূন্য ভাববস্তু নিত্য—ইহাই উক্ত সূত্রের অর্থ। (তাৎপর্যটীকা ৯৫৩ পৃঃ, মেট্রোঃ সং)।

ইন্দ্রিয়ার্থসন্নিকর্ষজন্য নহে বলিয়া ঈশ্বরজ্ঞান প্রত্যক্ষ হইতে পারে না, শঙ্কা—প্রতিগতমক্ষং প্রত্যক্ষম্। "অত্যাদয়ঃ ক্রান্তাদ্যর্থে দ্বিতীয়য়া" ইতি সমাসঃ। যে জ্ঞান অক্ষ অর্থাৎ ইন্দ্রিয়ের প্রতিগত, ইন্দ্রিয়াশ্রিত অর্থাৎ ইন্দ্রিয়জন্য। তাহাকে প্রত্যক্ষ বলে। ঈশ্বর-জ্ঞান নিত্য, জন্যই নহে; সুতরাং ইন্দ্রিয়-জন্যও নহে। ঈশ্বরের শরীর, ইন্দ্রিয়, মন নাই। যে-জ্ঞান অক্ষ (ইন্দ্রিয়) জন্য নহে তাহা প্রত্যক্ষ হইবে কিরূপে? এইরূপ শঙ্কার উত্তরে ন্যায়বৈশেষিক আচার্যগণ বলিয়াছেন—ইন্দ্রিয়ার্থ-সন্নিকর্ষজন্যত্ব লৌকিক প্রত্যক্ষের অর্থাৎ জন্যপ্রত্যক্ষের লক্ষণ। কিন্তু ইহা নিত্যানিত্যসাধারণ প্রত্যক্ষের লক্ষণ নহে।

আচার্য উদয়ন লক্ষণাবলী গ্রন্থে বলিয়াছেন যে, "জ্ঞানকরণজন্য-ত্বরহিতজ্ঞানত্বমপরোক্ষত্বম্"। ইহার অর্থ, যে-জ্ঞান জ্ঞানকরণজন্য নহে সেই জ্ঞান অপরোক্ষ জ্ঞান। পরোক্ষজ্ঞান মাত্রই জ্ঞানকরণজন্য হইয়া থাকে। পরোক্ষজ্ঞান মাত্রেই করণ জ্ঞান হইয়া থাকে। যেমন অনুমিতির করণ ব্যাপ্তিজ্ঞান, উপমিতির করণ সাদৃশ্যজ্ঞান, শাব্দ-বোধের করণ পদজ্ঞান, স্মৃতির করণ পূর্বানুভব। পূর্বানুভব সংস্কার দ্বারা স্মৃতির করণ হইয়া থাকে। সুতরাং দেখা যাইতেছে পরোক্ষজ্ঞান মাত্রই জ্ঞানরূপ করণজন্য হইয়া থাকে। যে জ্ঞান জ্ঞানরূপ করণজন্য হয় না তাহাকে অপরোক্ষ জ্ঞান বলে। (লক্ষণাবলী ৩ পৃঃ) এস্থলে জ্ঞান-করণশব্দের অর্থ জ্ঞানের করণ নহে; কিন্তু জ্ঞানরূপ করণ বুঝিতে হইবে। লক্ষণাবলীতে আচার্য উদয়ন অপরোক্ষজ্ঞানের যে লক্ষণ বলিয়াছেন তত্ত্বচিন্তামণির প্রত্যক্ষখণ্ডে গঙ্গেশোপাধ্যায় তাহাই উদ্ধৃত করিয়াছেন মাত্র। ইহা তত্ত্বচিন্তামণিকারের কল্পনা নয়। গঙ্গেশোপাধ্যায়ের বহু পূর্ববর্তী আচার্য উদয়ন এই লক্ষণটি বলিয়াছেন।

অনেকে মনে করেন এই লক্ষণটি গঙ্গেশোপাধ্যায়ই সর্বপ্রথম প্রদর্শন করিয়াছেন। অন্যের কথা দূরে থাকুক্, গঙ্গেশোপাধ্যায়র পুত্র বর্ধমান উপাধ্যায় পরিশুদ্ধিপ্রকাশগ্রন্থে বলিয়াছেন, "জ্ঞানাকরণকং জ্ঞানমিত্যস্মৎপিতৃচরণাঃ। (পরিশুদ্ধিপ্রকাশ ৪৫৫ পৃঃ, সোসাইটি সং)। এস্থলে বিশেষ লক্ষ্য করিবার বিষয় এই যে, ইন্দ্রিয়াজন্য নিত্য ঈশ্বরের জ্ঞানকে প্রত্যক্ষপদ দ্বারা নির্দেশ করা আচার্য উদয়ন সঙ্গত মনে করেন নাই। এইজন্য তিনি প্রত্যক্ষ না বলিয়া অপরোক্ষ বলিয়াছেন। অক্ষজন্য না হইয়াও জ্ঞান প্রত্যক্ষশব্দাভিধেয় হইবে ইহা বুঝান সঙ্গত মনে করেন নাই। এজন্য প্রত্যক্ষশব্দের প্রয়োগ না করিয়া অপরোক্ষ শব্দের প্রয়োগ করিয়াছেন। লৌকিক অনিত্য প্রত্যক্ষ জ্ঞানকরণজন্য নহে; কিন্তু অনিত্য প্রত্যক্ষ জ্ঞানকরণজন্য না হইলেও তাহা ইন্দ্রিয়করণ-জন্য বটে। এজন্য তাহা প্রত্যক্ষ পদাভিধেয় হইতে পারে। কিন্তু ঈশ্বরের নিত্যজ্ঞান যাহা অক্ষ বা ইন্দ্রিয়জন্য নহে তাহা প্রত্যক্ষ-পদাভিধেয় হইতে পারে না। আমরা প্রথমেই প্রত্যক্ষ পদের অর্থ দেখাইয়াছি। অক্ষজন্য না হইলেও তাহাতে প্রত্যক্ষ শব্দের প্রয়োগ পরিভাষা মাত্র হইবে। এজন্য আচার্য উদয়ন যে জ্ঞান জ্ঞানরূপ করণজন্য নহে তাহাকে অপরোক্ষজ্ঞান বলিয়াছেন। আচার্যের এইরূপ বলা অতি সমীচীন হইয়াছে। কারণ যে জ্ঞান জ্ঞানরূপ করণজন্য তাহা পরোক্ষজ্ঞান। যাহা পরোক্ষজ্ঞান নহে তাহা অপরোক্ষ। ঐন্দ্রিয়ক জ্ঞানকে প্রত্যক্ষপদের দ্বারাই নির্দেশ করা উচিত। কিন্তু অনৈন্দ্রিয়ক জ্ঞান প্রত্যক্ষপদের দ্বারা নির্দিষ্ট হওয়া উচিত নহে। এজন্য ব্রহ্মস্বরূপ জ্ঞানকে শ্রুতি অপরোক্ষপদের দ্বারা নির্দেশ করিয়াছেন। যৎ সাক্ষাদ-পরোক্ষাদ্ ব্রহ্ম (বৃঃ ৩৷৪৷১)। যে জ্ঞান ইন্দ্রিয়জন্য নহে, অথচ পরোক্ষও নহে সেই জ্ঞানকে অপরোক্ষ পদের দ্বারা নির্দেশ করাই সঙ্গত। এজন্য অদ্বৈতবেদান্তেও জ্ঞানের পরোক্ষত্ব ও অপরোক্ষত্বের প্রযোজক নিরূপণ করা হইয়া থাকে। ভামতী মতানুযায়ী পরিমল-গ্রন্থে অপ্পয়দীক্ষিত জ্ঞানের পরোক্ষত্ব নিরূপণের জন্য বলিয়াছেন

—"স্বাবিষয়বিষয়কজ্ঞানাজন্যজ্ঞানত্বং জ্ঞানাপরোক্ষ্যমিতি নির্বক্তব্যম্।" (পরিমল ৫৬ পৃঃ নির্ণয়সাগর সং)। উদয়নাচার্য অপরোক্ষজ্ঞানকে জ্ঞানকরণজন্যত্বরহিত বলিয়াছেন অর্থাৎ যে জ্ঞান জ্ঞানকরণজন্য নহে তাহা অপরোক্ষ জ্ঞান। কিন্তু লক্ষণে করণত্বপ্রবেশে গৌরব প্রতিসন্ধান করিয়া অপ্পয়দীক্ষিত জ্ঞানাজন্য জ্ঞানকে অপরোক্ষ জ্ঞান বলিয়াছেন। যে জ্ঞান জ্ঞানজন্য নহে তাহাই অপরোক্ষ জ্ঞান। জ্ঞান, যে জ্ঞানের কারণ হয় না সেই জ্ঞানই অপরোক্ষ জ্ঞান। উদয়ন বলিয়াছেন—যে জ্ঞানের, জ্ঞান করণ হয় না সেই জ্ঞানই অপরোক্ষ জ্ঞান। কারণ-বিশেষকেই করণ বলে—ব্যাপারবৎ কারণং করণম্। ব্যাপারবিশিষ্ট-কারণই করণ—তজ্জন্যত্বে সতি তজ্জন্যজনকো হি ব্যাপারঃ। অভিপ্রায় এই যে, ব্যাপার কারণজন্য হইবে এবং কারণজন্য ফলেরও জনক হইবে। সুতরাং ব্যাপারে কারণজন্যত্ব ও কারণজন্য কার্যের জনকত্ব এই উভয়ধর্ম আছে বলিয়া ব্যাপার পদার্থটি গুরুশরীর। এই শরীরকৃত গৌরব প্রতিসন্ধান করিয়াই অপ্পয়দীক্ষিত জ্ঞানের অপরোক্ষত্ব-লক্ষণে করণত্বের প্রবেশ না করিয়া কারণত্ব বলিয়াছেন। কিন্তু অপ্পয়দীক্ষিতের মতে বিশিষ্ট-বিষয়ক-প্রত্যক্ষ বিশেষণ-জ্ঞান-জন্য বলিয়া বিশিষ্ট-বিষয়ক-প্রত্যক্ষ জ্ঞানাজন্য জ্ঞান হয় নাই। কিন্তু বিশিষ্ট-বিষয়ক প্রত্যক্ষ জ্ঞান-জন্য-জ্ঞানই হইয়াছে। সুতরাং বিশিষ্ট-বিষয়ক প্রত্যক্ষে অপ্পয়দীক্ষিত প্রদর্শিত লক্ষণের অব্যাপ্তিদোষ ঘটিয়াছে। এই অব্যাপ্তিদোষ প্রতিসন্ধান করিয়াই উদয়ন লক্ষণে করণত্বের প্রবেশ করাইয়াছেন। বিশিষ্ট প্রত্যক্ষে বিশেষণজ্ঞান কারণ হইলেও তাহা করণ নহে। বিশেষণ জ্ঞান কারণ হইলেও ব্যাপারবৎ কারণ নহে। বিশেষণ জ্ঞান নির্ব্যাপার বলিয়া তাহা বিশিষ্টজ্ঞানের কারণ হইলেও বিশিষ্টজ্ঞানের করণ নহে।

এইরূপ প্রত্যভিজ্ঞা-প্রত্যক্ষ তত্তার স্মৃতিজন্য। এইজন্য প্রত্যভিজ্ঞা-প্রত্যক্ষেও অপ্পয়দীক্ষিত সম্মত লক্ষণের অব্যাপ্তিদোষ ঘটিবে। কারণ প্রত্যভিজ্ঞা-প্রত্যক্ষ তত্তা-বিষয়ক স্মরণরূপ জ্ঞানজন্য; কিন্তু জ্ঞানাজন্য

নহে। অপ্পয়দীক্ষিত জ্ঞানাজন্য জ্ঞানকে প্রত্যক্ষ বলিয়াছেন। যদি বলা যায়, প্রত্যভিজ্ঞা স্মরণজন্য নহে ; কিন্তু তত্তা-বিষয়ক-সংস্কারজন্য ; আর তাহাতে প্রত্যভিজ্ঞা-প্রত্যক্ষ জ্ঞানাজন্যই হইবে। এইরূপ বলা অসঙ্গত। প্রত্যভিজ্ঞা প্রত্যক্ষ যদি সংস্কারজন্য হইত তবে প্রত্যভিজ্ঞার স্মৃতিত্বাপত্তি হইত। সংস্কারজন্য জ্ঞানকেই স্মৃতি বলে। স্মৃতি পরোক্ষ জ্ঞান, প্রত্যভিজ্ঞা প্রত্যক্ষ জ্ঞান।

এই প্রদর্শিত দুইটী অব্যাপ্তিদোষের বারণের জন্য অপ্পয়দীক্ষিত বলিয়াছেন—স্বাবিষয়বিষয়কজ্ঞানাজন্যজ্ঞানত্বম্। স্বাবিষয়বিষয়কত্ব প্রথম জ্ঞানপদে বিশেষণ দেওয়া হইয়াছে। বিশিষ্ট-প্রত্যক্ষ জ্ঞানজন্য হইলেও স্বাবিষয়বিষয়কজ্ঞানাজন্যই বটে। এ স্থলে স্বপদের অর্থ বিশিষ্টজ্ঞান। বিশিষ্টজ্ঞানের অবিষয়বিষয়ক বিশেষণ জ্ঞান হয় নাই। বিশেষণও বিশিষ্টজ্ঞানের বিষয় হইয়া থাকে। এজন্য বিশিষ্ট জ্ঞানের অবিষয়বিষয়ক বিশেষণজ্ঞান হয় নাই। আর তাহাতে বিশিষ্টজ্ঞান বিশেষণজ্ঞানজন্য হইলেও স্বাবিষয়বিষয়কজ্ঞানাজন্য হইয়াছে। অর্থাৎ বিশিষ্টজ্ঞান স্বাবিষয়বিষয়ক বিশেষণজ্ঞানজন্য হইয়াছে। সুতরাং বিশিষ্ট-জ্ঞানে বিশেষণজ্ঞানজন্যত্ব থাকিলেও স্বাবিষয়বিষয়কজ্ঞানাজন্যত্ব আছে। এইরূপ প্রত্যভিজ্ঞাপ্রত্যক্ষ তত্তাবিষয়ক বটে বলিয়া প্রত্যভিজ্ঞাপ্রত্যক্ষা-বিষয়বিষয়ক তত্তার স্মৃতি হয় নাই। সুতরাং বিশিষ্ট ও প্রত্যভিজ্ঞা-প্রত্যক্ষ উভয়ই জ্ঞানজন্য হইলেও স্বাবিষয়বিষয়ক জ্ঞানাজন্যই বটে। দ্বিতীয় স্থলে স্বপদের দ্বারা প্রত্যভিজ্ঞাপ্রত্যক্ষকে গ্রহণ করিতে হইবে। ( পরিমল ৫৬ পৃঃ, নির্ণয় সাগর সং )। সুতরাং দেখা যাইতেছে যে, যে জ্ঞান ইন্দ্রিয়জন্য নহে তাহা প্রত্যক্ষপদ দ্বারা নির্দিষ্ট না হইয়া অপরোক্ষপদদ্বারা নির্দিষ্ট হওয়াই সঙ্গত। আচার্য উদয়ন লক্ষণাবলী গ্রন্থে তাহাই করিয়াছেন। অনেকে প্রত্যক্ষ ও অপরোক্ষ শব্দের অর্থগত বৈলক্ষণ্য বুঝিতে না পারিয়া উভয়শব্দই একার্থক মনে করেন। যাহা হউক ঈশ্বরের সর্ববিষয়ক অপরোক্ষজ্ঞান আছে—ইহাই বেদমন্ত্রের ও দর্শনশাস্ত্রের সিদ্ধান্ত। "পশ্যত্যচক্ষুঃ স শৃণোত্যকর্ণঃ" ( শ্বে. ৩।১৯ )

ইত্যাদি বেদমন্ত্রে ইন্দ্রিয়সম্বন্ধব্যতীতই ঈশ্বরের অপরোক্ষজ্ঞান বলা হইয়াছে আর তাহারই উপপাদনের জন্য ভারতীয় দার্শনিকগণ নানাবিধ যুক্তি প্রদর্শন করিয়াছেন। শ্রৌত সিদ্ধান্তের উপপাদন প্রদর্শনই ভারতীয় দার্শনিকগণের কার্য। কিন্তু এই উপপাদন বিভিন্ন দর্শন প্রস্থানে বিভিন্নরূপে করা হইয়াছে। কেবল বিভিন্ন প্রস্থানে কেন একই প্রস্থানে বিভিন্ন আচার্যগণ বিভিন্নরূপে শ্রৌত সিদ্ধান্তের বিভিন্নরূপ উপপাদন করিয়াছেন। যেমন এই স্থলেই জ্ঞানের অপরোক্ষত্ব নিরূপণ করিতে যাইয়া অদ্বৈতবেদান্তী বিবরণাচার্য—অপরোক্ষার্থব্যবহারানুকূলজ্ঞানত্বং জ্ঞানস্যাপরোক্ষত্বম্—বলিয়াছেন। (পরিমল ৫৫ পৃঃ, নির্ণয় সাগরঃ সং)। আর ইহাই দার্শনিকগণের চিন্তার স্বাতন্ত্র্য। কিন্তু উচ্ছৃঙ্খলতার নাম স্বাতন্ত্র্য নহে। যাঁহারা মনে করেন ভারতীয় দার্শনিকগণ দার্শনিক চিন্তায় উচ্ছৃঙ্খলতার প্রদর্শন করেন নাই বলিয়া তাঁহাদের চিন্তার স্বাতন্ত্র্য নাই তাঁহারা নিতান্তই ভ্রান্ত।

## ঈশ্বরের গুণ কয়টি ?

বৈশেষিকসূত্রে ঈশ্বর সম্বন্ধে সুস্পষ্ট আলোচনা নাই। কেবল "তদ্বচনাদাম্নায়স্য প্রামাণ্যম্" (বৈঃ সূঃ ১।১।৩ ও ১০।২।৯) এবং "বুদ্ধিপূর্বা বাক্যকৃতির্বেদে" (বৈঃ সূঃ ৬।১।১), "সংজ্ঞাকর্মত্বস্মদ্বিশিষ্টানাং লিঙ্গম্" (বৈঃ সূঃ ২।১।১৮), "প্রত্যক্ষ-প্রবৃত্তত্বাৎ সংজ্ঞাকর্মণঃ" (২।১।১৯) ইত্যাদি সূত্রে ঈশ্বরবোধক লিঙ্গ আছে। কিন্তু সুস্পষ্টভাবে ঈশ্বর কোন্ দ্রব্যের অন্তর্গত, তাঁহার বিশেষ গুণই বা কি কি, ঈশ্বরের কার্য্যই বা কি কি?—এই সমস্ত সুস্পষ্টভাবে সূত্রে বলা হয় নাই। বৈশেষিকসূত্রে—আত্মা দ্রব্যপদার্থ; আত্মা নিত্য, বিভু এবং সুখদুঃখাদি বিশেষ গুণ আত্মার অনুমাপক—বলা হইয়াছে। কিন্তু পরমাত্মা বা ঈশ্বর দ্রব্য কি না, তাহার বিশেষ গুণ কি, ইত্যাদি স্পষ্টভাবে বলা হয় নাই। প্রশস্তপাদ ভাষ্যেও সৃষ্টি-

সংহারবিধি প্রকরণে ঈশ্বর জগতের স্রষ্টা ও সংহারকর্তা বলা হইয়াছে। কিন্তু ঈশ্বরের সামান্যগুণ ও বিশেষগুণ কি কি ?—তাহা স্পষ্টভাবে বলা হয় নাই। সৃষ্টি সংহারবিধি যাহা ভাষ্যে বলা হইয়াছে তাহা সূত্রে কীর্তিত হয় নাই। ভাষ্যকার ঈশ্বর নিরূপণ করার জন্যই এই প্রকরণ-টির সন্নিবেশ করিয়াছেন। ক্ষিতি, অপ্, তেজ প্রভৃতি নয়টি দ্রব্যেরই সামান্য গুণ ও বিশেষ গুণ প্রশস্তপাদ বিস্তৃতভাবে নিরূপণ করিলেও ঈশ্বর কোন্ দ্রব্যের অন্তর্গত, তাহার কি কি গুণ ? ইত্যাদি কিছুই বলেন নাই।

ন্যায়ভাষ্যে ঈশ্বরকে আত্মপদার্থের অন্তর্গত বলা হইয়াছে— "গুণবিশিষ্টমাত্মান্তরমীশ্বরঃ। তস্যাত্মকল্পাৎ কল্পান্তরানুপপত্তিঃ" ( ন্যাঃ সূঃ ৪।১।২১ )। এই ভাষ্যের ব্যাখ্যাতে টীকাকার বাচস্পতি মিশ্র বলিয়াছেন যে—ঈশ্বরের কি কি গুণ আছে তাহা বার্তিককার উদ্দ্যোতকর উপপাদন করিবেন। অর্থাৎ ভাষ্যকার ঈশ্বরের গুণসমূহ বিশেষভাবে না বলিলেও বার্তিককার ঈশ্বরের কি কি সামান্যগুণ ও বিশেষগুণ আছে তাহা ইতঃপর বিশেষভাবে বলিবেন। ঈশ্বর আত্মকল্প অর্থাৎ আত্মত্বজাতীয়। ঈশ্বর আত্মত্বজাতীয়ভিন্ন অনাত্মত্বজাতীয় হইতে পারেন না। ন্যায়ভাষ্যকারের উক্তির দ্বারা ইহা সুস্পষ্ট হইয়াছে যে, বৈশেষিক সূত্রে যে পৃথিবী, অপ্, তেজ, বায়ু, আকাশ, কাল, দিক্, আত্মা ও মন—এই নয়টি দ্রব্য বলা হইয়াছে ( বৈঃ সূঃ ১।১।৫ ) এই নয়টি দ্রব্যের মধ্যে ঈশ্বর আত্মপদার্থের অন্তর্গত। জীবাত্মা ও পরমাত্মা আত্মত্বজাতীয়। এক আত্মত্বজাতি জীবাত্মাতে ও ঈশ্বরে আছে। ঈশ্বর অনাত্মত্বজাতীয় হইতে পারেন না। ন্যায়ভাষ্যকারের উক্তি হইতে বুঝিতে পারা গেল যে, ঈশ্বর দ্রব্য পদার্থ এবং তাহা আত্মরূপ দ্রব্যের অন্তর্গত। ঈশ্বর আত্মরূপ দ্রব্যের অন্তর্গত হইলেও জীবাত্মা হইতে ঈশ্বরের বৈলক্ষণ্য আছে। জীবাত্মা হইতে ঈশ্বরের অতিশয় আছে। জীবাত্মার বুদ্ধিরূপ গুণ অনিত্য, ঈশ্বরের বুদ্ধিরূপ গুণ নিত্য। বার্তিককার বলিয়াছেন—"তত্র হি নিত্যা বুদ্ধিঃ। সংখ্যাদয়শ্চ সামান্য-

গুণাঃ। ষড়্গুণ আকাশবদীশ্বরঃ।” (ন্যাঃ সূঃ ৯৫১ পৃঃ, মেট্রোঃ সং)। সংখ্যা, পরিমিতি, পৃথক্ত্ব, সংযোগ ও বিভাগ এই পাঁচটি সামান্য গুণ ও বুদ্ধি বিশেষ গুণ। এই ছয়টি গুণ ঈশ্বরের আছে। গুণবৎ বলিয়াই ঈশ্বর দ্রব্য পদার্থ। যেমন আকাশ ছয়টি গুণবিশিষ্ট, ঈশ্বরও ছয়টি গুণবিশিষ্ট। আকাশে উক্ত পাঁচটি সামান্যগুণ ও শব্দ বিশেষগুণ আছে। ঈশ্বরে শব্দরূপ বিশেষগুণ নাই কিন্তু বুদ্ধিরূপ বিশেষগুণ আছে।

নৈয়ায়িকগণ ঈশ্বরকে যে ষড়্গুণ স্বীকার করেন তাহা অন্যত্রও উল্লিখিত হইয়াছে। নৈয়ায়িকসম্মত ঈশ্বরানুমান খণ্ডন প্রসঙ্গে ন্যায়কণিকাতে বলা হইয়াছে যে—“অখিলবিষয়নিত্যবিজ্ঞানমাত্রশালী ষড়্গুণ ঈশ্বরো ন সেদ্ধুমর্হতি। (ন্যাঃ কণিকা ২১৬ পৃঃ)। ন্যায়-কন্দলীতে বলা হইয়াছে—“ঈশ্বরোঽপি বুদ্ধিগুণত্বাদাত্মৈব, ন চ ষড়্-গুণাধিকরণঃ, চতুর্দশগুণাধিকরণাৎ গুণভেদেন ভিদ্যতে, মুক্তাত্মভির্ব্য-ভিচারাৎ।” (ন্যাঃ কন্দলী, ১০ পৃঃ) ইহার অভিপ্রায়, জীবাত্মা যেমন বুদ্ধিগুণবিশিষ্ট ; ঈশ্বরও সেইরূপ বুদ্ধিগুণবিশিষ্ট বলিয়া আত্মাই বটে। কিন্তু জীবাত্মা চতুর্দশগুণাধিকরণ এবং ঈশ্বর ষড়্গুণাধিকরণ বলিয়া ঈশ্বর আত্মা হইতে ভিন্ন হইবে—এরূপ বলা যায় না। গুণভেদ আছে বলিয়া তাহা অনাত্মা হইবে না। গুণভেদপ্রযুক্তই যদি তাহা অনাত্মা হয় তবে মুক্ত আত্মাতে মাত্র পাঁচটি সামান্যগুণ আছে বলিয়া মুক্ত আত্মারও অনাত্মত্বাপত্তি হইবে। ইহাতে বুঝিতে পারা যায় যে, বার্তিককারের মতানুসারেই ন্যায়কণিকাকার ও ন্যায়কন্দলীকার ঈশ্বরকে ষড়্গুণ বলিয়া স্বীকার করিয়াছেন।

বার্তিককার পরে আবার বলিয়াছেন—“ইচ্ছাতু বিদ্যতে অক্লিষ্টা অব্যাহতা সর্বার্থেষু যথা বুদ্ধিরিতি।” ঈশ্বরের ইচ্ছারূপ আরও একটি বিশেষগুণ আছে। ঈশ্বরের ইচ্ছা অক্লিষ্টা, অব্যাহতা ও সর্বার্থবিষয়িণী। ঈশ্বরের ইচ্ছা ক্লেশবর্জিত ও ঈশ্বরের ইচ্ছা ব্যাহত হয় না। তিনি যেরূপ ইচ্ছা করেন সেরূপ কার্য হইয়া থাকে। ঈশ্বর অপ্রতিহতেচ্ছ।

বিরত রহিলাম। সাংখ্যদর্শন সম্বন্ধে ও পূর্বমীমাংসা দর্শন সম্বন্ধে দুই একটি কথা বলিয়া এই পরিচ্ছেদের উপসংহার করিব।

ঈশ্বরকৃষ্ণ বিরচিত সাংখ্যকারিকার ব্যাখ্যাপ্রসঙ্গে অতি প্রাচীন টীকা যুক্তিদীপিকাতে বলা হইয়াছে—যদি বেদবাক্যানুসারে মূর্তিমান্ ঈশ্বর স্বীকার করা যায় তবে তো সাংখ্যমতেও ঈশ্বরের অস্তিত্বই সিদ্ধ হইল। ঈশ্বরই যদি না থাকেন তবে তাঁহার মূর্তি হইল কিরূপে? "ন হি অসতো মূর্তিমত্ত্বমুপপদ্যতে।" (যুক্তিদীপিকা, ৮৭ পৃঃ)। এতদুত্তরে টীকাকার বলিয়াছেন—পূর্বপক্ষী আমাদের অভিপ্রায় বুঝিতে পারেন নাই। আমরা সর্বতোভাবে ভগবানের শক্তিবিশেষের প্রত্যাখ্যান করি না। ঈশ্বরও মাহাত্ম্যশরীরাদি পরিগ্রহ করিয়া থাকেন ইহা স্বীকার করি। কিন্তু পূর্বপক্ষী যেরূপ বলিতেছেন—প্রধান ও পুরুষ হইতে অতিরিক্ত ঈশ্বর, প্রধান ও পুরুষের প্রযোক্তা, প্রেরয়িতা ঈশ্বর এরূপ আমরা স্বীকার করি না। প্রধান পুরুষের প্রেরয়িতারূপে ঈশ্বর স্বীকার করিনা বলিয়া আমরা যে ঈশ্বরই স্বীকার করিনা তাহা নহে। ঈশ্বর শ্রুতিসিদ্ধ এবং তাঁহারও মাহাত্ম্যশরীরাদি আমরা স্বীকার করি। (যুক্তিদীপিকা, ৮৭ পৃঃ)

## মীমাংসকগণের অভিপ্রায়

প্রভাকর মতানুসারী ভবনাথ মিশ্র নয়বিবেকগ্রন্থে বলিয়াছেন যে, "একদা কৃৎস্নসৃষ্টিপ্রলয়ৌ মানশূন্যৌ প্রত্যুত যথাদর্শনং ক্রমেণ তদনুমা ইতি জগতাশ্বরকর্তৃত্বেঽপি ন গুরুনয়বিরোধ ইতি গুরোরবধীরণম্।" (নয়বিবেক, ১৮৭-৮ পৃঃ)। ইহার অভিপ্রায়, নয়বিবেককার বলিয়াছেন যে, ন্যায়বৈশেষিক আচার্যগণ যে বলিয়াছেন সমস্ত জগতের এককালেই ঈশ্বর কর্তৃক সৃষ্টি হইয়া থাকে এবং সমস্ত জগতের এক কালেই ঈশ্বর কর্তৃক সংহার হইয়া থাকে—ইহা প্রমাণশূন্য বলিয়া স্বীকৃত হইতে পারে না। প্রত্যুত, লোকদৃষ্টি অনুসারে ক্রমশঃ সৃষ্টি

বা ক্রমশঃ সংহার ঈশ্বর কর্তৃক হইয়া থাকে এরূপ স্বীকার করিলে জগতের ক্রমিক সৃষ্টি ও ক্রমিক সংহারের কর্তা ঈশ্বর অনুমান প্রমাণের দ্বারা সিদ্ধ হইলেও তাহাতে গুরুমতের সহিত কোন বিরোধ হয় না। এ জন্যই গুরু (প্রভাকর) ঈশ্বরানুমান সম্বন্ধে কোন কথা বলেন নাই। নয়বিবেককার ভবনাথ মিশ্র প্রভাকরমতানুসারী ও একাদশ শতাব্দীতে বিদ্যমান ছিলেন। নয়বিবেকের টীকা বিবেকতত্ত্বে রবিদেব বলিয়াছেন—"জগতি ঈশ্বরকর্তৃকেঽপি ন গুরুনয়বিরোধ ইতি প্রাগুক্তম্। নয়বিবেকটীকা, ১৮৮ পৃঃ)। ততঃপর নয়বিবেককার সম্বন্ধাক্ষেপ পরিহার প্রকরণে ঈশ্বরসাধক ন্যায়বৈশেষিক সম্মত অনুমানপ্রমাণের খণ্ডন করিয়া পরিশেষে বলিয়াছেন—"এবঞ্চ ঈশ্বরে পরোক্তমেবানুমানং নিরস্তম্। ন ঈশ্বরোঽপি নিরস্তঃ। (নয়বিবেক, ১৯৯ পৃঃ)। ইহার অভিপ্রায় এই যে, প্রদর্শিতরূপে ন্যায়বৈশেষিকগণের ঈশ্বরানুমানই নিরস্ত হইল। কিন্তু ইহাতে ঈশ্বর নিরস্ত হইলেন না। আমরা ঈশ্বরানুমানেরই খণ্ডন করি, ঈশ্বর খণ্ডন করি না। এইরূপ বলিয়া নয়বিবেককার পরে একটি শিবস্তুতি পাঠ করিয়াছেন। অভিপ্রায় এই যে, ঈশ্বরতত্ত্ব একান্তভাবে বেদপ্রতিপাদ্য। ইহা বেদনিরপেক্ষ লোকবুদ্ধির গম্য হইতে পারে না। এজন্য যে সমস্ত দার্শনিক বেদনিরপেক্ষভাবে কেবল লৌকিক বুদ্ধির অনুসরণ করিয়া অনুমান প্রমাণের দ্বারা ঈশ্বরসিদ্ধি করিতে প্রয়াসী মীমাংসকগণ তাহারই প্রতিরোধ করিয়াছেন। কিন্তু শ্রৌত ঈশ্বরতত্ত্বের প্রতিরোধ করেন নাই।

মীমাংসার শ্লোকবার্তিকে ভট্টপাদ যে মঙ্গলাচরণ করিয়াছেন তাহাতেও মীমাংসকগণের ঈশ্বর বিশ্বাস বুঝিতে পারা যায়। এই মঙ্গলাচরণে ভট্টপাদ বলিয়াছেন—"বিশুদ্ধজ্ঞানদেহায় ত্রিবেদীদিব্যচক্ষুষে। শ্রেয়ঃপ্রাপ্তিনিমিত্তায় নমঃ সোমার্ধধারিণে।" এই শ্লোকটি দেবীকীলকেও পঠিত হইয়াছে। এইরূপ ভাবনাবিবেকের টীকাতেও উম্বেক ঈশ্বরের প্রণাম করিয়াই গ্রন্থ আরম্ভ করিয়াছেন। বিধিবিবেকের টীকাতেও বাচস্পতিমিশ্র ঈশ্বরের প্রণামের দ্বারাই মঙ্গলাচরন করিয়াছেন।

উত্তরমীমাংসাতেও "জন্মাদ্যস্য যতঃ" ( ব্রঃ সূঃ ১।১।২ ) সূত্রের ভাষ্য টীকা প্রভৃতিতে বেদৈকবেদ্য ঈশ্বর বেদনিরপেক্ষভাবে অনুমানপ্রমাণবেদ্য হইতে পারে না বলা হইয়াছে। এজন্য ঈশ্বরসাধক কেবলানুমানপ্রমাণ ঈশ্বরবিষয়ক প্রমিতির উৎপাদন করিতে পারে না। কিন্তু ঈশ্বরবিষয়ক কেবল অনুমানপ্রমাণ ঈশ্বরের সম্ভাবনার জনক হইয়া থাকে। ন্যায়-বৈশেষিকাদ্যুক্ত ঈশ্বরসাধক প্রমাণ প্রমিতির জনক না হইয়া ঈশ্বরবিষয়ক সম্ভাবনারই জনক হইয়া থাকে। এই কথা এই অধিকরণে বিস্তৃতভাবে আলোচিত হইয়াছে। ঈশ্বরসাধক কেবল অনুমানপ্রমাণ ঈশ্বরে এইরূপ দৃঢ়সম্ভাবনার জনক হয় যাহাতে ঈশ্বরসাধক যুক্তির ( অনুমানের ) সহিত ঈশ্বরসাধক প্রমাণের ( শ্রুতির ) ভেদ অল্পই থাকে। সুতরাং শ্রৌত ঈশ্বরসিদ্ধির জন্য ন্যায়বৈশেষিকাদি দার্শনিকগণের অনুমানপ্রমাণোপন্যাস সার্থক হইয়াছে।

## ব্রহ্ম-পরিণামবাদ

আমরা এই প্রবন্ধে ঈশ্বরতত্ত্বের আলোচনা প্রসঙ্গে ঈশ্বরতত্ত্ব-প্রতিপাদক যে সমস্ত ঋক্‌মন্ত্র উদ্ধৃত করিয়াছি সেই সমস্ত মন্ত্রের সুসমঞ্জস অর্থ নিরূপণের জন্য ভারতীয় নানা দার্শনিক সম্প্রদায় নানাবিধ প্রক্রিয়া রচনা করিয়া বেদপ্রতিপাদ্য ঈশ্বরস্বরূপ প্রকাশ করিয়াছেন। ন্যায়-বৈশেষিকপ্রস্থানের আলোচনা প্রসঙ্গে আমরা পাশুপত সিদ্ধান্তের আলোচনা করিয়াছি এবং প্রসঙ্গক্রমে ভাগবত সিদ্ধান্তেরও কিঞ্চিৎ স্বরূপ প্রদর্শন করিয়াছি। ভাগবত সিদ্ধান্ত—পাঞ্চরাত্র সিদ্ধান্ত ও বৈখানস সিদ্ধান্ত ভেদে দুই ভাগে বিভক্ত হইয়াছে। পাঞ্চরাত্র সিদ্ধান্তের অনুসরণ করিয়া রামানুজ প্রভৃতি বৈষ্ণবদার্শনিকগণ ঈশ্বরের নিমিত্ত-কারণতা ও উপাদানকারণতা সমর্থন করিয়াছেন। যদিও রামানুজ প্রভৃতি বৈষ্ণব দার্শনিকগণ পাঞ্চরাত্র সিদ্ধান্তেরই অনুসরণ করিয়াছেন তথাপি তাঁহারা যথাযথভাবে পাঞ্চরাত্র সিদ্ধান্ত গ্রহণ করেন নাই। ভগবান

সর্বাত্মভাবে প্রকাশমান হইয়াও অবিকারী। ইহার উপপাদনের জন্য ভাগবত সিদ্ধান্তে ঈশ্বরের বীর্যনামক যে পঞ্চমগুণ স্বীকার করা হইয়াছে তাহাকেই ইহারা শরীর-শরীরিভাবে ব্যাখ্যা করিয়া ঈশ্বরের শরীর জগদাকার হইলেও ঈশ্বর তাহাতে বিকৃত হন না ইত্যাদি বলিয়াছেন।

ঈশ্বরতত্ত্বপ্রতিপাদক সমস্ত বেদবাক্যের সামঞ্জস্যবিধানের জন্য অতি প্রাচীনকাল হইতেই ভারতীয় দার্শনিকবৃন্দ নানাবিধ দার্শনিক প্রক্রিয়া রচনা করিয়া সামঞ্জস্যবিধানের প্রয়াস করিয়াছেন। এই সমস্ত দার্শনিকগণের মধ্যে উভয়মীমাংসার অতিপ্রাচীন বৃত্তিকার ভগবান্ উপবর্ষ ( কেহ কেহ ইহাকেই বোধায়ন বলেন ) ব্রহ্মপরিণামবাদ স্বীকার করিয়া ঈশ্বরতত্ত্বপ্রতিপাদক বেদবাক্যসমূহের সামঞ্জস্যবিধান করিয়াছিলেন।

পূর্বমীমাংসাদর্শনের ভাষ্যকার শবরস্বামী অতি প্রাচীন। অনেকে মনে করেন, শবরস্বামী দ্বিতীয় শতকে বিদ্যমান ছিলেন। এই শবরস্বামী পূর্বমীমাংসাভাষ্যে "অথ গৌরিত্যত্র কঃ শব্দঃ গকারৌকারবিসর্জনীয়া ইতি ভগবান্ উপবর্ষঃ" ( জৈঃ সূঃ ১।১।৫ ) এইরূপ বলিয়াছেন। ১।৩।২৮ ব্রহ্ম সূত্রের ভাষ্যেও শঙ্করাচার্য বলিয়াছেন—"বর্ণা এব তু শব্দা ইতি ভগবান্ উপবর্ষঃ।" উভয় ভাষ্যকারই ভগবান্ উপবর্ষের যে বাক্য উদ্ধৃত করিয়াছেন তাহাতে কিঞ্চিৎ পাঠভেদ থাকিলেও অর্থের কোন ভেদ নাই। পদস্ফোট অস্বীকার করিয়া বর্ণাত্মকই পদ ইহাই উপবর্ষ বলিয়াছেন। বৈয়াকরণগণই বর্ণাতিরিক্ত স্ফোট স্বীকার করেন। ভগবান্ উপবর্ষের বাক্যানুসারেই উভয় মীমাংসাতেই স্ফোটবাদের খণ্ডন করা হইয়াছে। অতিপ্রাচীন শবরস্বামী যাঁহাকে ভগবান্ বলিয়াছেন তিনি যে অতি সুপ্রাচীন ইহাতে কোন সন্দেহ নাই। ভগবান্ উপবর্ষ উভয়মীমাংসারই বৃত্তি রচনা করিয়াছিলেন। এজন্য ৩।৩।৫৩ ব্রহ্ম সূত্রের ভাষ্যে শঙ্করাচার্য বলিয়াছেন—"অত এব চ ভগবতা উপবর্ষেণ প্রথমে তন্ত্রে আত্মাস্তিত্বাভিধানপ্রসক্তৌ শারীরকে বক্ষ্যাম ইত্যুদ্ধারঃ কৃতঃ।"

( ৮৫০ পৃঃ. ব্রঃ, সূঃ, নির্ণয়সাগর সং )। ইহার অভিপ্রায় এই যে, বিহিত কর্মফলের ভোক্তা দেহাত্তিরিক্ত আত্মা আছে কিনা এইরূপ সন্দেহের নিরসনের জন্য ১।১।৫ জৈমিনি সূত্রের ভাষ্যে শবরস্বামী দেহাত্তিরিক্ত নিত্য আত্মা আছে ইহা সমর্থন করিয়াছেন। শবর-স্বামী যে দেহাত্তিরিক্ত আত্মার সমর্থন করিয়াছেন তাহা ব্রহ্মসূত্রের ৩।৩।৫৪ সূত্রাভিপ্রায় গ্রহণ করিয়াই করিয়াছেন। উত্তরমীমাংসার অভিপ্রায়ানুসারে শবরস্বামী পূর্বমীমাংসার ১।১।৫ সূত্রের ভাষ্যে দেহাত্তিরিক্ত আত্মবাদও প্রদর্শন করিয়াছেন। কিন্তু ভগবান্ উপবর্ষ পূর্বমীমাংসার বৃত্তিতে দেহাত্তিরিক্ত আত্মবাদ স্থাপন করেন নাই। কিন্তু দেহাত্তিরিক্ত আত্মা সিদ্ধ না হইলে পারলৌকিক কর্মফলের জন্য কেহই বিহিত কর্মে প্রবৃত্ত হইতে পারে না। এইজন্য বৃত্তিকার উপবর্ষ বলিয়াছেন—যদিও প্রথমতন্ত্রে দেহাত্তিরিক্ত আত্মার স্থাপন করা উচিত ছিল, তথাপি দেহাত্তিরিক্ত আত্মার স্থাপন শারীরক সূত্রে প্রদর্শন করিব এইরূপ বলিয়াছেন। "শারীরকে বক্ষ্যামঃ" এই কথার অর্থ ব্রহ্মসূত্র-বৃত্তিতে ইহা প্রদর্শন করিব। বৃত্তিকারের এইরূপ বলার অভিপ্রায় এই যে, পূর্বমীমাংসার সূত্রকার জৈমিনি দেহাত্তিরিক্ত আত্মার প্রতিপাদনের জন্য কোন সূত্র প্রণয়ন করেন নাই। সূত্রকার যাহার জন্য সূত্র প্রণয়ন করেন নাই তাহার প্রতিপাদন করিলে সেই প্রতিপাদন উৎসূত্র হইয়া পড়িবে। ব্রহ্মমীমাংসাতে সূত্রকার নিজেই "ব্যতিরেকস্তদভাবভাবিত্বাৎ" ( ৩।৩।৫৪, ব্রঃ সূঃ ) সূত্রে দেহাত্তিরিক্ত আত্মার স্থাপন করিয়াছেন। এই সূত্রের বৃত্তিতে বৃত্তিকার উপবর্ষ দেহাত্তিরিক্ত আত্মবাদ প্রদর্শন করিয়াছেন। শারীরক সূত্রের বৃত্তিতে দেহাতিরিক্ত আত্মার প্রতিপাদন উৎসূত্র হইবে না এইরূপ মনে করিয়াই ভগবান্ উপবর্ষ শারীরকসূত্রের বৃত্তিতে দেহাতিরিক্ত আত্মার স্থাপন করিয়াছেন। শবরস্বামী উত্তরমীমাংসার ভাষ্য রচনা করেন নাই বলিয়া তিনি শারীরকসূত্রের অভিপ্রায় অনুসারেই পূর্বমীমাংসায় অপেক্ষিত বলিয়া পূর্বমীমাংসা ভাষ্যেই দেহাতিরিক্ত আত্মবাদ প্রদর্শন করিয়াছেন।

এই সমস্ত আলোচনার দ্বারা ইহা সুস্পষ্ট হইয়াছে যে, ভগবান্ উপবর্ষ পূর্বমীমাংসা ও উত্তরমীমাংসা উভয়েরই বৃত্তিকার।

ব্রহ্মসূত্রের শাঙ্করভাষ্যে এবং পূর্বমীমাংসার শাবরভাষ্যে এই বৃত্তিকারের মত পুনঃপুনঃ উল্লিখিত হইয়াছে। এইরূপ ব্রহ্মসূত্রের আরম্ভণসূত্রের (২।২।১৪) ভাষ্যে ভাষ্যকার শঙ্কর "ননু অনেকাত্মকং ব্রহ্ম যথা বৃক্ষোঽনেকশাখঃ এবমনেকশক্তিপ্রবৃত্তিযুক্তং ব্রহ্ম। অত একত্বং নানাত্বঞ্চ উভয়মপি সত্যমেব—(৪৫৬ পৃঃ, ব্রহ্মসূত্র, নির্ণয়সাগর সং) ইত্যাদি বাক্যদ্বারা ব্রহ্মপরিণামবাদ যে বৃত্তিকারের মত ইহা প্রদর্শন করিয়াছেন। এই বৃত্তিকার উপবর্ষ যে অতি সুপ্রাচীন তাহা বলাই হইয়াছে। উপবর্ষ নিজেই বলিয়াছেন—আমি শারীরক সূত্রের বৃত্তিতে ইহাই বলিব।" বৃত্তিকারপ্রদর্শিত এই ব্রহ্মপরিণামবাদ মাধ্যন্দিন শতপথের অন্তর্গত বৃহদারণ্যক-উপনিষদের ভর্তৃপ্রপঞ্চকৃত ভাষ্যে বিস্তৃতভাবে বলা হইয়াছে। বৃহদারণ্যক উপনিষদের পঞ্চমাধ্যায়ের প্রথম ব্রাহ্মণের প্রারম্ভে "পূর্ণমদঃ পূর্ণমিদং পূর্ণাৎ পূর্ণমুদচ্যতে" এই ঋক্‌মন্ত্রটি সমাম্নাত হইয়াছে। এই মন্ত্রের ভাষ্যে ভাষ্যকার শঙ্কর ভর্তৃপ্রপঞ্চের সিদ্ধান্ত বিস্তৃতভাবে প্রদর্শন করিয়াছেন এবং এই ভাষ্যের বার্তিকে সুরেশ্বরাচার্য ভর্তৃপ্রপঞ্চ সম্মত ব্রহ্মপরিণামবাদ অতি বিস্তৃতভাবে বর্ণনা করিয়াছেন।

ভাষ্যকার শঙ্করের অব্যবহিত পরবর্তীকালে আবির্ভূত হইয়া ভগবদ্‌ভাস্কর এই ব্রহ্মপরিণামবাদ অবলম্বন করিয়াই ব্রহ্মসূত্রের ভাষ্য রচনা করিয়াছেন। ভগবদ্‌ভাস্কর ভামতীকার বাচস্পতি মিশ্রেরও পূর্ববর্তী। ১।১।৪ ব্রহ্ম সূত্রের ভামতীতে বাচস্পতি মিশ্র—"কার্যরূপেণ নানাত্বমভেদঃ কারণাত্মনা" এই যে কারিকাটি উদ্ধৃত করিয়াছেন তাহা ভগবদ্‌ভাস্করেরই কারিকা। কাশীমুদ্রিত ভাস্কর ভাষ্যের ১৮ পৃষ্ঠায় এই কারিকাটি আছে। ব্রহ্মপরিণামবাদী ভগবদ্‌ভাস্কর শাঙ্করভাষ্য খণ্ডনের জন্য ব্রহ্মসূত্রের ভাষ্য রচনা করেন। এজন্য ভামতীগ্রন্থে ভাস্করীয় ভাষ্যের খণ্ডন প্রদর্শিত হইয়াছে। কিন্তু ভামতীতে ভাস্করের নামের উল্লেখ

করা হয় নাই। কল্পতরুতে প্রায় প্রত্যেক স্থলেই ভাস্করের নামের ও তাহার গ্রন্থের উল্লেখ করিয়া তাহার খণ্ডনপূর্বক ভামতীর অভিপ্রায় দেখান হইয়াছে। এই সমস্ত কথা না জানার জন্য ভাস্করভাষ্যের ভূমিকাতে ভগবদ্‌ভাস্করকে উদয়নের সমসাময়িক বর্ণনা করা হইয়াছে। কিন্তু ভাস্কর বাচস্পতিরও পূর্ববর্তী।

"যোনিশ্চ হি গীয়তে" (ব্রঃ সূঃ ১।৪।২৭) সূত্রের ভাষ্যে ভগবদ্‌-ভাস্কর বলিয়াছেন যে, ছান্দোগ্যোপনিষদের বাক্যকার ব্রহ্মনন্দী ব্রহ্ম-পরিণামবাদই স্বীকার করিয়াছেন। কারণ ব্রহ্মসূত্রকার নিজেই "আত্মকৃতেঃ পরিণামাৎ" (১।৪।২৬) ও "যোনিশ্চ হি গীয়তে" (১।৪।২৭) সূত্রে "পরিণাম" ও "যোনি" শব্দের দ্বারা ব্রহ্মপরিণাম-বাদের নির্দেশ করিয়াছেন। সুতরাং দেখা যাইতেছে যে, প্রাচীন আচার্যগণ ব্রহ্মপরিণামবাদ স্বীকার করিতেন। ব্রহ্মসূত্রের শাঙ্করভাষ্যেও শঙ্করাচার্য ২।৪।১৪ ব্রহ্মসূত্রের শেষে বলিয়াছেন যে, "অপ্রত্যাখ্যায়ৈব কার্যপ্রপঞ্চং পরিণামপ্রক্রিয়াঞ্চাশ্রয়তি সগুণেষূপাসনেষু উপয়োক্ষ্যত ইতি।" প্রস্থানভেদ গ্রন্থে মধুসূদন সরস্বতী বলিয়াছেন যে, বেদের কর্মকাণ্ড আরম্ভবাদ অনুসারে, উপাসনাকাণ্ড পরিণামবাদানুসারে ও জ্ঞানকাণ্ড বিবর্তবাদ অনুসারে ব্যাখ্যাত হইয়া থাকে। আরম্ভবাদ, পরিণামবাদ ও বিবর্তবাদ—এই তিনটি বাদ বেদের কাণ্ডত্রয়ে ব্যবস্থিত আছে। আমরা এই প্রবন্ধে যে ঈশ্বরতত্ত্বের আলোচনা দেখাইতেছি এই ঈশ্বরতত্ত্বই পরম উপাস্য তত্ত্ব। এজন্য উপাস্য তত্ত্বের বিবরণ পরিণামবাদানুসারে ব্যাখ্যাত হইলেই এই ঈশ্বরতত্ত্বের সম্যক্ উপলব্ধি হইতে পারে।

ঋক্‌সংহিতার চতুর্থ অষ্টকের সপ্তম অধ্যায়ের তেত্রিশ বর্গে একটি মন্ত্র আম্নাত হইয়াছে—"রূপং রূপং প্রতিরূপো বভূব তদস্য রূপং প্রতিচক্ষণায়। ইন্দ্রো মায়াভিঃ পুরুরূপ ঈয়তে যুক্তা হ্যস্য হরয়ঃ শতা দশ॥" (ঋক্ সং ৪।৭।৩৩)। সাধারণ জ্ঞানসম্পন্ন ব্যক্তিও এই মন্ত্রটি পাঠ করিলেই ইহা অনায়াসে বুঝিতে সমর্থ হইবেন যে, কোন

একটি ইন্দ্রনামধেয় বস্তু অনন্তরূপে ভাসমান রহিয়াছে। এই ঋক্‌মন্ত্রটি বৃহদারণ্যকোপনিষদের দ্বিতীয়াধ্যায়ের পঞ্চম ব্রাহ্মণে উদ্ধৃত ও ব্যাখ্যাত হইয়াছে এবং বৃহদারণ্যকোনিষদে ইন্দ্রনামধেয় পরমেশ্বর স্বীয় রূপ প্রখ্যাপনের জন্য অনন্তরূপে ভাসমান হইয়াছেন বলা হইয়াছে। এই মন্ত্রেও "তদস্য রূপং প্রতিচক্ষণায়" বলা হইয়াছে—অস্য পরমেশ্বরস্য রূপং স্বরূপং, পরমেশ্বরস্য যৎ স্বকীয়ং রূপং তস্য প্রতিচক্ষণায় প্রতিখ্যাপনায়।" যাঁহারা মনে করেন—ঋক্‌সংহিতায় আধ্যাত্মিক মন্ত্র থাকিলেও তাহা প্রথম মণ্ডলে বা দশম মণ্ডলেই আছে। অপর মণ্ডলগুলিতে কিছুই নাই। আমরা যে মন্ত্রটি এই স্থলে উদ্ধৃত করিলাম এই মন্ত্রটি চতুর্থ অষ্টকের বা ষষ্ঠ মণ্ডলের প্রথম বা দশম মণ্ডলের নহে। ঋক্‌সংহিতা পাঠ করিয়া মত প্রকাশ করা এক কথা ও না পড়িয়া যা তা বলা অন্য কথা। আমরা এই মন্ত্রের সায়ণভাষ্য দেখাইতেছি। ভাষ্যভাবার্থ—ইদি পরমৈশ্বর্যে, পরমৈশ্বর্যবাচক ইদি ধাতু হইতে "ইন্দ্র"পদ নিস্পন্ন হইয়াছে। এজন্য ইন্দ্রপদের অর্থ পরমেশ্বর। এই পরমেশ্বর বা পরমাত্মা আকাশের মত সর্বগত, সদানন্দরূপ। তিনি প্রতি জীবশরীরে অন্তঃকরণরূপ উপাধিবশতঃ পরিচ্ছিন্ন হইয়া জীবাত্মরূপে কীর্তিত হইয়া থাকেন। এই পরমেশ্বর অনাদি মায়াশক্তিসমূহ দ্বারা আকাশাদি প্রপঞ্চরূপে ভাসমান হইয়া থাকেন এবং শব্দাদি বিষয়গ্রাহক, শব্দাদিবিষয় আহরণশীল ইন্দ্রিয়বৃত্তি সমূহও এই পরমেশ্বরের সহিত সম্বদ্ধ। জীবাত্মরূপে, আকাশাদি-প্রপঞ্চরূপে ও গ্রাহ্যপ্রপঞ্চের গ্রাহক ইন্দ্রিয়বৃত্তিরূপে একই পরমেশ্বর প্রকাশিত হইয়াছেন। পরমেশ্বর কেন এইরূপ হইয়াছেন ইহার উত্তরে মন্ত্র বলিতেছেন—পরমেশ্বরের যাহা বাস্তব রূপ, সর্বগত সদানন্দ রূপ তাহার প্রদর্শনের জন্য—তাহার খ্যাপনের জন্য, সেই ইন্দ্র পরমেশ্বর বহু মায়াশক্তির দ্বারা পুরুরূপ হইয়া অর্থাৎ আকাশাদি সর্বপ্রপঞ্চরূপ হইয়া 'ঈয়তে চেষ্টতে' বহুবিধ চেষ্টাযুক্ত হইয়াছেন। তিনি স্বয়ং নিশ্চেষ্ট হইয়াও মায়াশক্তির দ্বারা চেষ্টাবান্ হইয়া থাকেন। পরমেশ্বরের

এই প্রপঞ্চরূপ ধারণও পরমাত্মার স্বীয় রূপ প্রতিখ্যাপনের জন্য। মন্ত্রে হরিশব্দের অর্থ শব্দাদি বিষয় আহরণশীল চিত্তবৃত্তিসমূহ। যদিও মন্ত্রে 'শতা দশ' অর্থাৎ সহস্র ইন্দ্রিয়বৃত্তি বলা হইয়াছে তথাপি এই সহস্র পদ অনন্ত ইন্দ্রিয়বৃত্তির বোধক। এই সমস্ত ইন্দ্রিয়বৃত্তি বিষয়গ্রহণে উদ্‌যুক্ত হইয়াছে। পরমেশ্বরই এই অসংখ্যবৃত্তিরূপে প্রকাশমান হইয়াছেন। ইহাও তাঁহার রূপ প্রতিখ্যাপনের জন্য। পরমেশ্বরের এই স্থূল শরীর, সূক্ষ্ম শরীর ও আকাশাদি-মহাপ্রপঞ্চ রূপ ধারণ-তাহা পরমেশ্বর বিষয়ক তত্ত্বজ্ঞানের জন্যই। পরমেশ্বরের যাহা তাত্ত্বিক রূপ তাহা এই সপ্রপঞ্চরূপের বিশ্লেষণের দ্বারাই অবগত হওয়া যায়। শাস্ত্র, আচার্য প্রভৃতির উপদেশের সাহায্যে এবং প্রপঞ্চের সাহায্যে এই সপ্রপঞ্চরূপের মধ্যে পরমেশ্বরের তাত্ত্বিকরূপ দর্শন করিতে পারা যায়। শাস্ত্রোপদেশ ও আচার্যোপদেশ ব্যতীত জানা যায় না। শাস্ত্রা-চার্যোপদেশের রীতির আভাস আমরা "ঋচো অক্ষরে পরমে ব্যোমন্" এই মন্ত্রের শাকপূণি-সম্মত ব্যাখ্যার প্রসঙ্গে দেখাইয়াছি। এই মন্ত্রটি যে সূক্তের অন্তর্গত সেই সূক্তে ৩১টি মন্ত্র আছে। এই সূক্তের দ্রষ্টা ভরদ্বাজের পুত্র গর্গ। পরমেশ্বরের সার্বাত্ম্য এই মন্ত্রে প্রতিপাদিত হইয়াছে। আমাদের উদ্ধৃত মন্ত্রসমূহের মধ্যে যে সমস্ত মন্ত্রে ঈশ্বর, পিতা, বন্ধু, সখা, পিতা, মাতা, পুত্র, ভ্রাতা প্রভৃতির উল্লেখ করা হইয়াছে এবং পরমেশ্বরই স্ত্রী, পুরুষ, কুমার, কুমারী, বৃদ্ধরূপে প্রকাশমান হইয়া থাকেন বলা হইয়াছে সেই সমস্ত মন্ত্রগুলি এই—"রূপং রূপং প্রতিরূপো বভূব"—এই মন্ত্রের ব্যাখ্যা মাত্র। যিনি সর্বাত্মক তিনি পিতাও বটেন, মাতাও বটেন, বন্ধুও বটেন।

এই মন্ত্রে বলা হইয়াছে—পরমেশ্বর স্বীয় তাত্ত্বিকরূপ সর্বগত সদানন্দ রূপ প্রকাশের জন্যই সর্বাত্মকরূপে ভাসমান হইয়াছেন। শাস্ত্র, আচার্য, যুক্তি প্রভৃতির দ্বারা পরমেশ্বরের এই সর্বগত সদানন্দরূপ জানিতে পারা যায়। ভারতীয় সমস্ত দার্শনিকপ্রস্থান পরমেশ্বরের এই সদানন্দরূপের অপরোক্ষীকরণের জন্য মন্ত্রপ্রতিপাদ্য পারমেশ্বর রূপের উপলব্ধির জন্য

প্রবৃত্ত হইয়াছেন। যাঁহারা মনে করেন—ভারতের দার্শনিকপ্রস্থান দুঃখবাদে বিশ্রান্ত হইয়াছে তাঁহাদিগকে আমরা এই মন্ত্রার্থের প্রতি দৃষ্টিপাত করিতে বলি। পারমেশ্বর রূপ যদি দুঃখময় হইত তবে আর পরমেশ্বর স্বীয় রূপ প্রতিখ্যাপনের জন্য এই বিশ্বপ্রপঞ্চের সৃষ্টি করিলেন কেন ? লৌকিক দৃষ্টিতে বিশ্বপ্রপঞ্চের যে রূপ আমরা অনুভব করি, পারমেশ্বর রূপও যদি তাহাই হয় তাহা হইলে আর বিশ্বপ্রপঞ্চের সাহায্যে পারমেশ্বর রূপ দর্শনে কাহারও অভিলাষ হইতে পারে না। "রূপং রূপং প্রতিরূপো বভূব" এই মন্ত্রটি কর্মেও বিনিযুক্ত হইয়াছে বলিয়া অধিযজ্ঞ পক্ষেও ইহার ব্যাখ্যা সায়ণ করিয়াছেন। এক একটি মন্ত্রের যে বহুবিধ অর্থ আছে তাহা আমরা অতঃপর প্রদর্শন করিব।

ভারতীয় দার্শনিকবৃন্দ বেদপ্রতিপাদ্য তত্ত্বের প্রতিপাদনের জন্য নানাবিধ দর্শনপ্রস্থানের স্মরণাতীত কাল হইতে আবির্ভাবন করিয়াছিলেন। ভারতীয় দার্শনিকগণের যে কোনও প্রাচীন গ্রন্থ আলোচনা করিলেই দেখিতে পাওয়া যায় যে, তাঁহারা যে দার্শনিক দৃষ্টি লইয়া প্রক্রিয়া রচনা করিয়াছেন তাহার দ্বারা বেদপ্রতিপাদ্য অর্থই উপপাদিত হইয়াছে। এই দার্শনিকগণের মধ্যে কেহ বা বেদপ্রতিপাদ্য তত্ত্বই প্রথমতঃ উপস্থাপিত করিয়া সেই উপস্থাপিত বেদপ্রতিপাদ্য তত্ত্বের উপপাদনের জন্য দার্শনিক প্রক্রিয়া রচনা করিয়াছেন। যেমন পূর্ব-মীমাংসা ও উত্তরমীমাংসা। আবার কেহ স্ব স্ব দৃষ্টি অনুসারে দার্শনিক প্রক্রিয়া রচনা করিয়া তাহার দ্বারা যে বেদপ্রতিপাদিত অর্থ উপপাদিত হইয়াছে তাহা প্রদর্শন করিয়াছেন। যেমন ন্যায়বৈশেষিক প্রভৃতি দর্শন। এই সমস্ত দার্শনিকগণের পরস্পর প্রক্রিয়াভেদ থাকিলেও বেদ-প্রতিপাদ্যতত্ত্বের উপপাদনে সকলেই অবহিতচিত্ত ছিলেন। বৈদিক দার্শনিকগণ বেদার্থের উপপাদনের জন্য যে সমস্ত যুক্তি প্রদর্শন করিয়াছিলেন তাহাতে বেদের অনপেক্ষিত যুক্তিভার বেদের স্কন্ধে নিক্ষেপ করা হয় নাই। কিন্তু বেদেরই অত্যন্ত অপেক্ষিত উপপত্তিসমূহ বৈদিক দার্শনিকগণ প্রদর্শন করিয়াছিলেন।

ইহাতে অনেকে মনে করেন যে, ভারতীয় দার্শনিকগণের চিন্তার কোন স্বাতন্ত্র্য ছিল না। তাঁহারা যে সমস্ত দার্শনিক চিন্তা করিয়াছেন তাহা সমস্তই বেদপ্রতিপাদিত অর্থেই পর্যবসিত হইয়াছে। বেদবহির্ভূত অর্থের চিন্তাতে ভারতীয় দার্শনিকগণ উদাসীন ছিলেন। এজন্য তাঁহাদের চিন্তার কোন স্বাতন্ত্র্য নাই। পরতন্ত্র চিন্তা দার্শনিক চিন্তাই নহে।

ইহাতে আমাদের প্রথমতঃ বক্তব্য এই যে, অনন্ত গগনপথে অসংখ্য গ্রহনক্ষত্রাদি অবিশ্রান্ত স্বৈর গতিতে পরিভ্রমণ করিতেছে। এই সমস্ত গ্রহনক্ষত্রাদির সমবিষম গতি ও গতিবেগের তারতম্য নিরূপণ করিবার জন্য ভারতীয় তথা অভারতীয় খাগোলবিদ্যাবিদ্ গণিতজ্ঞগণ প্রণিহিত চিত্তে স্মরণাতীত কাল হইতে গ্রহনক্ষত্রাদির চার নিরূপণ করিবার জন্য নানাবিধ গণিত প্রক্রিয়া প্রদর্শন করিয়া আসিতেছেন। গগনের কোন্ প্রান্তে কোন্ জ্যোতিষ্ক কোন্ সময়ে কোথায় উদিত বা অস্তমিত হইবে, কোন্ সময়ে কোন্ জ্যোতিষ্কের সমচার ও বিষমচার ঘটিবে তাহার নিরূপণ গণিতজ্ঞগণ শ্রদ্ধার সহিত করিয়া আসিতেছেন। এই সমস্ত জ্যোতিষ্ক মণ্ডলের চার নিরূপণে গণিতজ্ঞগণের মধ্যেও বহু মতভেদ অনাদি কাল হইতেই সুপ্রসিদ্ধ আছে। কিন্তু কোন সুস্থ-চিত্ত পুরুষই আজ পর্য্যন্ত এমন কথা বলেন নাই যে, নানাবিধ স্বৈর গতিতে পরিভ্রমণশীল পরিদৃশ্যমান জ্যোতিষ্ক মণ্ডলের গতি, উদয় ও অস্তাদির নিরূপণে গণিতজ্ঞগণের যে প্রচেষ্টা তাহাতে তাঁহাদের কোন স্বাতন্ত্র্য নাই, কেবল পরতন্ত্র ভাবেই তাঁহাদের এই গণিতবিদ্যা প্রচলিত হইয়া আসিতেছে। গণিতজ্ঞগণের এই চিন্তা নিতান্তই পরতন্ত্র চিন্তা। ইহাতে তাঁহাদের কোন স্বাতন্ত্র্য নাই—এইরূপ অধিক্ষেপ গণিতজ্ঞ-গণের প্রতি আজ পর্য্যন্ত কেহ করেন নাই। খগোলে স্বৈরগতিতে পরিভ্রমণশীল জ্যোতিষ্করাশির মত বেদের অসংখ্য মন্ত্ররাশি স্ব স্ব স্বাতন্ত্র্য বশতঃ নানাবিধ লৌকিক ও অলৌকিক অর্থের প্রকাশ করিতেছে। স্বচ্ছন্দগতিতে বিচরণশীল জ্যোতিষ্করাশির মত মন্ত্ররাশিও স্ব স্বাতন্ত্র্য বশতঃ নানাবিধ অর্থের প্রকাশক হইয়াছে। গণিতজ্ঞগণ যেমন কোনও

জ্যোতিষ্কের গতিবশতঃ অন্য জ্যোতিষ্কের গতির অন্যথাভাব দেখিবার জন্য গণিতের নানাবিধ প্রক্রিয়া প্রদর্শন করেন এইরূপ নিরপেক্ষ স্বতন্ত্র মন্ত্রসমূহের মধ্যেও কোন মন্ত্রদ্বারা কোন মন্ত্রের অর্থপ্রকাশনের সঙ্কোচ ও অর্থপ্রকাশনের বিকাশ প্রভৃতি দার্শনিক-গণ প্রদর্শন করিয়াছেন। গ্রহগণের পরিদৃশ্যমান উদয়াস্তমনাদির যুক্তিদ্বারা সমর্থনের জন্য গণিতশাস্ত্র প্রবৃত্ত হইয়াছে। কিন্তু তাহাদের গতির অন্যথাকরণের জন্য গণিতশাস্ত্র প্রবৃত্ত হয় নাই। জ্যোতিষ্কগণের স্থিতিগতিই গণিতশাস্ত্রের দ্বারা সমর্থিত হয়। কিন্তু গণিতশাস্ত্র দ্বারা কোন জ্যোতিষ্কেরই গতি অন্যথাকৃত হইতে পারে না। গণিতশাস্ত্র দ্বারা জ্যোতিষ্কগতির অন্যথাকরণের প্রয়াস যেমন উচ্ছৃঙ্খল বাতুলপ্রয়াস এইরূপ বেদমন্ত্রপ্রতিপাদ্য তত্ত্বের উপপাদনপ্রয়াসই ভারতীয় দার্শনিকগণ করিয়াছেন। কিন্তু অন্যথাকরণের প্রয়াস করেন নাই। তাহার কারণ তাঁহাদের বেদমন্ত্রের স্বাতন্ত্র্যের প্রতি পূর্ণ জ্ঞান ছিল। বেদমন্ত্র কাহারও অধীন হইয়া কোন অর্থের প্রকাশক নহে। মীমাংসক ভট্ট কুমারিল বলিয়াছেন—"স্বতন্ত্রো বেদ এবৈতৎ কেবলো বক্তু্মর্হতি।" ( তন্ত্রবার্তিক )।

ভারতীয় সভ্য সমাজের নিকটে বেদের মন্ত্ররাশি কিরূপে গৃহীত হইয়াছিল, তাঁহারা এই মন্ত্রের গৌরব কীদৃশ উপলব্ধি করিয়াছিলেন তাহা সামান্য একটি উদাহরণের দ্বারা সুস্পষ্ট হইবে। পৃথিবীর মানবসভ্যতায় ঋক্‌সংহিতার মত প্রাচীন গ্রন্থ আর নাই। ইহা অভারতীয় বিদ্বদ্‌বৃন্দও স্বীকার করিয়াছেন। স্মরণাতীত কাল হইতে সমগ্র ভারতে এই ঋক্‌মন্ত্রসমূহ অধীত, অধ্যাপিত ও লিখিত হইয়া আসিতেছে। কাশ্মীর হইতে কুমারিকা পর্যন্ত বিশাল ভূখণ্ডে নানা ভাষাভাষী সভ্যজনবৃন্দ নানা লিপিতে এই ঋক্‌মন্ত্রসমূহ লিপিবদ্ধ করিয়াছেন। কত সুপ্রাচীন কাল হইতে এই মন্ত্র নানা লিপিতে নানা দেশে লিপিবদ্ধ হইয়াছিল এবং নানা কণ্ঠে এই মন্ত্রসমূহ উচ্চারিত হইয়াছিল তাহার ইয়ত্তা নাই।

সুপ্রাচীন কাল হইতে সুবিশাল ভারতবর্ষে যে মন্ত্ররাশি বিস্তৃতি লাভ করিয়াছিল অতি অল্পদিন হইল সেই সমস্ত মন্ত্ররাশি যন্ত্র দ্বারা মুদ্রিত হইয়াছে। এই মুদ্রণ সময়ে দেখিতে পাওয়া গিয়াছে যে, দশ সহস্র মন্ত্রেরও অধিক ঋক্‌সংহিতার মন্ত্ররাশি কোন স্থলেই একটি রেখার দ্বারাও বিপ্লুত হয় নাই। নানা লিপিতে লিপিবদ্ধ এবং নানা প্রদেশীয় জনগণকর্তৃক লিখিত ঋক্‌সংহিতার মন্ত্ররাশির কোন স্থলেও ঈষন্মাত্র ব্যতিক্রম ঘটে নাই। এইরূপ সাম-সংহিতা, যজুঃসংহিতা সম্বন্ধেও দেখিতে পাওয়া যায়। ভারতবর্ষে সর্বত্র সমাদৃত গীতা, চণ্ডী প্রভৃতি নিত্যপাঠ্য গ্রন্থসমূহেও বহু পাঠভেদ উৎপন্ন হইয়াছে। কিন্তু এই অসংখ্য দুরুচ্চার্য বহু স্বরনিয়ন্ত্রিত দুর্লেখ্য দুর্ধার্য মন্ত্ররাশির কোনও স্থলেও একটিও পাঠভেদ ঘটে নাই। যাঁহারা মনে করেন বেদমন্ত্র ঋষিদের সমাধিলব্ধ জ্ঞানমাত্র; সমাধিলব্ধ জ্ঞান ভারতবর্ষে বহু লোকের হইয়াছে; এইরূপ আর্ষজ্ঞান, প্রাতিভজ্ঞান প্রসিদ্ধই আছে; কিন্তু সেই সমস্ত মহাত্মাগণের বাক্যরাশিও বহুধা বিপ্লুত হইয়া গিয়াছে। গীতা, চণ্ডী, রামায়ণ, মহাভারত প্রভৃতি ইহার প্রকৃষ্ট উদাহরণ। এই সমস্ত গ্রন্থে অসংখ্য পাঠভেদ দেখিতে পাওয়া যায়। দর্শনের সূত্র গ্রন্থসমূহেও পাঠভেদ উপলব্ধ হয়। অথচ ইহাদের বেদমন্ত্রের মত দুরুচ্চার্যতা, দুর্ধার্যতা বা দুর্লেখ্যতার লেশমাত্র নাই। কীদৃশ লোকাতিশায়ী প্রযত্ন দ্বারা ভারতে এই বেদমন্ত্ররাশি সুরক্ষিত হইয়াছে তাহা চিন্তারও অতীত। ভারতের সমস্ত ঐশ্বর্য-গৌরব ধূলিসাৎ হইয়া গেলেও ভারতের বেদমন্ত্ররাশির রেখামাত্রও বিপ্লুত হয় নাই। এই বিস্ময়কর ব্যাপারের গৌরব আজ আমরা উপলব্ধি করিতেও অসমর্থ। কারণ ভারতের বাহিরের কোন মনীষী আমাদিগকে একথা শুনান নাই বা জানাইয়া দেন নাই। গগনমণ্ডলের জ্যোতিষ্কগণের গতিসংকলনপ্রয়াস যদি পরতন্ত্রপ্রয়াস না হইয়া থাকে তবে অগণিত স্বতন্ত্র বেদরাশির অর্থ উপপাদনের প্রয়াসই বা পরতন্ত্র-প্রয়াস হইবে কেন? গগনমণ্ডলের গ্রহনক্ষত্রাদি কীদৃশ গতিতে কোন

গগনপ্রান্তে কেন যাইতেছে ইহা যেমন বলে না এইরূপ বেদমন্ত্রসমূহও কাহার জন্য কোন্ অর্থ কেন প্রকাশ করিতেছে ইহাও বলে না। কেবলমাত্র শব্দস্বাভাব্যের প্রতি নির্ভর করিয়াই দার্শনিকগণ বেদের নানাবিধ তথ্য নিরূপণ করিয়াছেন। বেদমন্ত্র সংখ্যায় যেমন বিপুল তাহার অর্থও তেমনি অসংখ্যাত। যে কোন চিন্তাই মন্ত্রার্থের অন্তর্গত। কিন্তু তাহা সমঞ্জস কি অসমঞ্জস ইহাই দার্শনিক চিন্তার বিষয়। যে কোন বাক্যই মাতৃকা বর্ণের (alphabet) অন্তর্গত। এজন্য কি ইহাই মনে করিতে হইবে যে সমস্ত বাক্যই যখন পরিমিত কয়েকটি মাতৃকাবর্ণের অন্তর্গত তখন বাক্যের আর নবীনতা কোথায়? কিন্তু এরূপ চিন্তা তো কেহ কখনও করেন না। এইরূপ অসংখ্যাত তত্ত্ব বেদমন্ত্রে প্রতিপাদিত হইয়াছে। দার্শনিক যুক্তির দ্বারা যে কোনটির উপপাদন করিলে দার্শনিক দৃষ্টির পরতন্ত্রতা হইবে কেন? উচ্ছৃঙ্খল চিন্তাই কি স্বতন্ত্র চিন্তা।

আমরা দেখিতে পাই—আয়ুর্বেদ শাস্ত্রে প্রাণিমাত্রের নানাবিধ রোগের নিদান, ভৈষজ্য প্রভৃতির সুনিরূপণের জন্য বৈদিক, তান্ত্রিক, নানাবিধ গ্রন্থরাশি নির্মিত হইয়াছে এবং এই সমস্ত গ্রন্থের ভাষ্যকার, টীকাকার প্রভৃতি জীবজগতের কল্যাণের জন্য নানাবিধ পরিদৃশ্যমান ব্যাধির নিদান ও ভৈষজ্যের জন্য নানাবিধ যুক্তির অবতারণা করিয়াছেন এবং তাহাতে স্থলবিশেষে চিকিৎসকদের মতভেদও ঘটিয়াছে। এই আয়ুর্বেদবিদ্‌গণ জীবদেহে উপলভ্যমান রোগেরই নিদানাদি নিরূপণের জন্য নানাবিধ যুক্তির অবতারণা করিয়াছেন। কিন্তু এরূপ কোথাও দেখিতে পাওয়া যায় না যে, যে ব্যাধি আজ পর্যন্ত জীবদেহে প্রকাশমান হয় নাই সেই ব্যাধির নিদানই বা কি এবং তাহার ভৈষজ্যই বা কি ইহা নিরূপণের জন্য ভিষগবৃন্দ স্ব স্ব মনীষার দুরুপযোগ করিয়াছেন। যে ব্যাধি প্রসিদ্ধ নহে তাহা কোন্ কারণ হইতে উৎপন্ন হয় এবং তাহার ঔষধই বা কি ইহার নিরূপণের জন্য কোন স্বস্থচেতা ব্যক্তি প্রবৃত্ত হইতে

পারেন না। নানা উপদ্রব সমন্বিত রোগ জীবদেহে সর্বানুভবসিদ্ধ। এই রোগের নিদানাদি নিরূপণের প্রয়াস তো পরতন্ত্র চিন্তাই বটে—এরূপ কথা আজ পর্যন্ত কেহ বলেন নাই। রোগ অনুভবসিদ্ধ হইলেও, রোগী রোগের যন্ত্রণা স্বয়ং অনুভব করিলেও রোগ উৎপন্ন হইল কিরূপে, উৎপন্ন রোগের নিবৃত্তি হইবে কিরূপে ইহা তো রোগী জানেন না। আর ইহার নিরূপণ করিবার জন্যই তো আয়ুর্বেদশাস্ত্র প্রবৃত্ত হইয়াছে। সম্পূর্ণরূপে বিজ্ঞাত অথবা সম্পূর্ণরূপে অবিজ্ঞাত বিষয়ে ন্যায়ের প্রবৃত্তি হইতে পারে না। কিন্তু সন্দিগ্ধ বিষয়েই ন্যায়ের প্রবৃত্তি হইয়া থাকে। স্বতন্ত্র বেদরাশি যে সমস্ত তথ্য দর্শন করিয়াছিলেন সেই মন্ত্রদৃষ্ট অর্থে অল্পজ্ঞ জনের নানাবিধ অনুপপত্তির প্রতিসন্ধান হয়। অনুপপত্তির প্রতিসন্ধানবশতঃ মন্ত্রদৃষ্ট অর্থে অল্পজ্ঞ জনের নানাবিধ অসম্ভাবনা ও বিপরীতভাবনা বশতঃ বহুশাখ সংশয়ের উৎপত্তি হইয়া থাকে। আর ইহারই সমাধানের জন্য মন্ত্রদৃষ্ট অর্থের দার্শনিকগণ নানাবিধ সদুপপত্তি সমূহ উপস্থাপন করিয়া অল্পজ্ঞগণের চিত্তকে অনাবিল করিয়া থাকেন। চক্ষুরাদি প্রমাণের সাহায্যে যাঁহারা প্রমেয় বস্তুর দর্শন করেন তাঁহাদের সেই প্রমাণ দোষ-সংস্পৃষ্ট হইলে দর্শনও অযথার্থই হইয়া থাকে। পরমেশ্বর বা বেদ প্রমাণের সাহায্যে প্রমেয় দর্শন করেন না। এজন্য পারমেশ্বরী দৃষ্টি বা বৈদিক দৃষ্টি সর্ববিধ অযথার্থত্বশঙ্কার অতীত। সর্ববিধ অযথার্থত্ব-শঙ্কার অতীত দৃষ্টির দ্বারা দৃষ্ট বস্তুতে অল্পজ্ঞজনের আশয়ে দোষবশতঃ যে বিভ্রম ঘটিয়া থাকে তাহারই চিকিৎসার জন্য ভারতীয় দর্শনশাস্ত্র-সমূহ প্রবৃত্ত হইয়াছে। পুরুষাপরাধের নিবারণের জন্যই শাস্ত্রের আবশ্যকতা। শাস্ত্র জ্ঞাপক, কারক নহে। যথাবস্থিত বস্তুর প্রকাশনই শাস্ত্রব্যাপার। শাস্ত্রদ্বারা যথাবস্থিত বস্তু প্রকাশিত হইলেও গ্রহীতৃ-পুরুষের প্রজ্ঞার মালিন্যপ্রযুক্ত যথাবস্থিত প্রকাশিত বিষয়েও নানাবিধ সংশয় উৎপন্ন হয়। আর তাহার নিরসনের জন্যই যুক্তিশাস্ত্রের আবশ্যক হয়।

এই প্রবন্ধে আমরা পরমেশ্বর তত্ত্বপ্রকাশক যে কয়টি ঋক্‌মন্ত্র উদ্ধৃত করিয়াছি সেই সমস্ত মন্ত্রের অর্থের দিকে দৃষ্টিপাত করিলেই আমাদের উক্তির সারবত্তা বুঝিতে পারা যাইবে। এই উদ্ধৃত ঋক্‌মন্ত্র কয়টিতেই ঈশ্বরকে পিতা, বন্ধু, সখা, পিতামাতা, পুত্র, জ্যেষ্ঠ ভ্রাতা, কনিষ্ঠ ভ্রাতা প্রভৃতি বলা হইয়াছে। আবার এই ঋক্‌মন্ত্রে ঈশ্বরকে সমস্ত স্ত্রী সমস্ত পুরুষ, সমস্ত কুমার, সমস্ত কুমারী, সুবৃদ্ধ এবং সমস্ত প্রাণিবর্গ বলা হইয়াছে। এই ঈশ্বরকেই জগতের স্রষ্টা, জগতের ধারয়িতা জগতের বিধানকর্তা, সমস্ত বস্তুর নামকর্তা. সমস্ত জগতের সংহারকর্তা, সমস্ত জগতের পালয়িতা, সমস্ত বস্তুতে সদ্রূপে ভাসমান, সমস্ত চেতন জীবের হৃদয়ে চিদ্রূপে প্রমাশমান, সকলের প্রীতিপাত্র এইরূপ অসংখ্য পরস্পর বিরুদ্ধ ধর্ম ঈশ্বরের বলা হইয়াছে। এতদ্ব্যতীত আরও বহু ঋক্‌মন্ত্র আছে যাহাতে ঈশ্বরের আরও বহুবিধরূপ প্রকাশিত হইয়াছে। আবার এই ঈশ্বরকেই ঋক্-মন্ত্র সর্বাত্মক বলিয়া প্রকাশ করিয়াছেন। ঈশ্বরে এই সমস্ত রূপের উপপাদনের জন্য দার্শনিকগণের দৃষ্টিবৈচিত্র্য ও তাঁহাদের প্রক্রিয়াভেদ আমরা এই প্রবন্ধে প্রদর্শন করিয়াছি। পরম উপাস্য ও পরম ধ্যেয় পরমেশ্বরে এইরূপ বৈচিত্র্য ও সর্বাত্মকতা উপপাদনের জন্য ব্রহ্মপরিণামবাদী দার্শনিকগণের সুপ্রাচীন সিদ্ধান্তেরও আলোচনা আমরা এই প্রবন্ধে প্রদর্শন করিয়াছি।

সমস্ত দার্শনিক প্রক্রিয়াতেই ঋক্‌মন্ত্রপ্রতিপাদ্য ঐশ্বর রূপের কথঞ্চিৎ উপপাদন করা হইয়াছে। কোন দার্শনিক প্রক্রিয়াতে বেদমন্ত্রসমূহের আংশিক ভাবে অর্থের উপপত্তি প্রদর্শন করা হইয়াছে। আবার কোনও দার্শনিক প্রক্রিয়াতে সমস্ত ঋক্‌মন্ত্র প্রতিপাদ্য ঈশ্বরতত্ত্বের উপপত্তি প্রদর্শন করা হইয়াছে। এই দার্শনিক উপপত্তি প্রদর্শনের বৈচিত্র্য ও অধিকারী গ্রহীতৃপুরুষের আশয়বৈচিত্র্য-প্রযুক্তই হইয়াছে এবং দার্শনিকগণের প্রয়োজনবৈচিত্র্যও এই দার্শনিক প্রক্রিয়াবৈচিত্র্যের অন্যতম কারণ। একান্তভাবে ঈশ্বরের উপাসনা ও

ধ্যানে নিরত ব্যক্তিগণের জন্যই ঈশ্বরের সর্বাত্মকতা উপপাদন একান্ত আবশ্যক। কিন্তু সমস্ত পুরুষই একান্ততঃ ঈশ্বরের উপাসনা বা ধ্যানের অধিকারী নহেন। দুই চারিজন পুরুষধুরন্ধরই ইহার অধিকারী হইতে পারেন। এজন্য বলপূর্বক অনধিকারীকেও তাহার সামর্থ্যের অতীত বিষয়ে প্রবৃত্ত করাইলে তাহার বিষময় ফলের প্রতি দৃষ্টি রাখিয়া দার্শনিকগণ সকলেই ব্রহ্মপরিণামবাদ সমর্থন করেন নাই। যাঁহারা অভ্যুদয়কামী তাঁহাদের জন্য ন্যায়-বৈশেষিক, পূর্বমীমাংসা প্রভৃতি দর্শন, পরমেশ্বরকে জগতের মাত্র নিমিত্তকারণরূপে নির্দেশ করিয়াছেন। ইহার আলোচনাও আমরা পাশুপত সিদ্ধান্ত আলোচনা প্রসঙ্গে করিয়াছি। যে সমস্ত দার্শনিক ঈশ্বরের মাত্র নিমিত্তকারণতা প্রদর্শন করিয়াছেন তাঁহারাও নিঃশ্রেয়সের প্রতিও পরম উপাদেয়তা বুদ্ধি রক্ষা করিয়াছেন। কিন্তু তীব্র নিঃশ্রেয়সাকাঙ্ক্ষায় অভ্যুদয় উপেক্ষা করেন নাই। বস্তুতঃ যে সমস্ত দার্শনিকের নিকটে অভ্যুদয় উপেক্ষিত হয় নাই তাহা জাগতিক মর্যাদা পরিপালনের জন্যই অভ্যুদয় উপেক্ষা প্রদর্শন করিতে পারেন নাই। যাহা হউক, ব্রহ্মপরিণামবাদের উপসংহারে একটি ঋক্‌মন্ত্র উদ্ধৃত করিয়া এই প্রবন্ধের পূর্ণ তাৎপর্য প্রদর্শন করিব। অদিতির্দ্যৌরদিতিরন্তরিক্ষমদির্মাতা স পিতা স পুত্রঃ। বিশ্বে দেবা অদিতিঃ পঞ্চজনা অদিতির্জাতমদিতির্জনিত্বম্॥ (ঋক্ সং ১৷৬৷১৬)। জগৎস্রষ্টা প্রজাপতিই অদিতি নামে এই মন্ত্রে কীর্তিত হইয়াছেন। বৃহদারণ্যকের ১৷২৷৫ খণ্ডের ভাষ্যে আচার্য শঙ্কর এই ঋক্ মন্ত্রটি উদ্ধৃত করিয়া ভগবান্ প্রজাপতির স্বরূপ প্রদর্শন করিয়াছেন। বৃহদারণ্যকে ১৷২৷৫ খণ্ডে অদিতি শব্দের নির্বচন প্রদর্শিত হইয়াছে। প্রদর্শিত ঋক্‌মন্ত্রে অদিতি শব্দের উক্ত নির্বচন অনুসারেই অদিতির সর্বাত্মকতা সিদ্ধ হইয়াছে। এই মন্ত্রযুক্ত সূক্তটি মহাব্রতে নিষ্কেবল্য শস্ত্রে বিনিযুক্ত হইয়াছে। (ঐতরেয় ব্রাহ্মণ ৩৷৩১)।

ঈশ্বরবাদ প্রবন্ধ সমাপ্ত।

# পরিশিষ্ট

আমরা বেদের মন্ত্রভাগে ঈশ্বরসম্বন্ধে যে সমস্ত ধারণা প্রকটিত হইয়াছে তাহা "বেদের মন্ত্রভাগে ঈশ্বর ও দার্শনিকতত্ত্ব" প্রবন্ধে প্রদর্শন করিয়াছি। বেদের মন্ত্রে কোথাও ঈশ্বরকে পিতা কোথাও বন্ধু, কোথাও সখারূপে নির্দেশ করা হইয়াছে। বেদের মন্ত্র উদ্ধৃত করিয়া আমরা এই সমস্ত বিষয় "বেদের মন্ত্রভাগে ঈশ্বর ও দার্শনিকতত্ত্ব" প্রবন্ধে প্রদর্শন করিয়াছি।

কিন্তু ভারতীয় উপাসক সম্প্রদায়ের মধ্যে এমন উপাসক সম্প্রদায়-বিশেষ আছেন যাঁহারা ঈশ্বরকে মধুরভাবে উপাসনা করিয়া থাকেন। ঈশ্বর পিতা নহেন, মাতা নহেন, বন্ধু নহেন কিন্তু ঈশ্বর পরমপ্রেমাস্পদ নায়ক। এইভাবে উপাসনা বৈষ্ণবসম্প্রদায়ে প্রসিদ্ধ আছে। শ্রীমতী রাধিকার শ্রীকৃষ্ণ উপাসনা এইভাবের প্রকৃষ্ট উদাহরণ। ভাগবত পুরাণেও ব্রহ্মবৈবর্ত পুরাণে ইহার বিশেষ বিবরণ দেওয়া হইয়াছে। বৈষ্ণবসম্প্রদায়ের আচার্যগণও মধুরভাবে উপাসনার গুণকীর্তন করিয়াছেন এবং বর্তমান উপাসক সম্প্রদায়ের মধ্যেও এই মধুরভাবে উপাসনা প্রচলিত আছে। আপাত দৃষ্টিতে এই মধুরভাবে উপাসনা জনসাধারণের নিকটে অশ্রৌত উপাসনা বলিয়া প্রতীত হইতে পারে। কিন্তু নিবিষ্ট চিত্তে বেদের মন্ত্রভাগের প্রতি লক্ষ্য করিলে মন্ত্রভাগেও উপাসক কর্তৃক উপাস্যের মধুরভাবে উপাসনা দেখিতে পাওয়া যায়। এজন্য আমরা এই পরিশিষ্টে বেদের মন্ত্রভাগে উপাস্যের উপাসক কর্তৃক মধুরভাবে উপাসনার নিদর্শন প্রদর্শন করিব। ইহাতে উপাস্যের মধুরভাবে উপাসনা যে শ্রুতিবিরুদ্ধ নহে ইহা সুস্পষ্ট হইবে।

ঋক্ সংহিতার ষষ্ঠ অষ্টকে অপালা ব্রহ্মবাদিনীর উপাখ্যান বিবৃত হইয়াছে।

কন্যা বারবায়তি সোমমপি শ্রুতা বিদৎ।
অস্তং ভরন্ত্যব্রবীদ্ ইন্দ্রায় সুনবৈ ত্বা শক্রায় সুনবৈ ত্বা॥
( ঋক্ সং ৬।৬।১৪ )

আমরা যে মন্ত্রটি উদ্ধৃত করিলাম ইহা মহর্ষি অত্রির কন্যা অপালা কর্তৃক দৃষ্ট সাতটি ঋক্‌মন্ত্রসমন্বিতসূক্তের প্রথম মন্ত্র। এই সূক্তের ঋষি অত্রিকন্যা ব্রহ্মবাদিনী অপালা। এই মন্ত্রের সায়ণভাষ্যে ভাষ্যকার সায়ণাচার্য মন্ত্রার্থবোধের সৌকর্যের জন্য একটি ইতিহাস প্রদর্শন করিয়াছেন। সায়ণাচার্য বলিয়াছেন—অত্রেতিহাসমাচক্ষতে। এই ইতিহাসের প্রতিপাদ্য এই যে, পূর্বসময়ে মহর্ষি অত্রির কন্যা ব্রহ্মবাদিনী অপালা কোনও কারণবশতঃ ত্বগ্‌দোষদুষ্ট হইয়াছিলেন। এজন্য অপালা দুর্ভগা বলিয়া পতিকর্তৃক পরিত্যক্তা হইয়াছিলেন। পতি-পরিত্যক্তা দুর্ভগা ব্রহ্মবাদিনী অপালা ত্বগ্‌দোষে দুষ্ট হইয়া স্বীয় পিতা মহর্ষি অত্রির আশ্রমে অবস্থান করিয়াছিলেন এবং ত্বগ্‌দোষ নিবারণের জন্য পিতার উপদেশ অনুসারে সুদীর্ঘকাল ইন্দ্রের তপস্যা করিয়াছিলেন। যদিও মন্ত্রে ইন্দ্র নামই বলা হইয়াছে তথাপি ইন্দ্রপদদ্বারা পরমেশ্বরকেই নির্দেশ করা হইয়াছে। "ইন্দ্রং মিত্রং বরুণমগ্নিমাহুঃ" ( ঋক্ সং ২।৩।২২ ) মন্ত্রে ইন্দ্রশব্দ পরমেশ্বরেরই বোধক বলা হইয়াছে। যাহা হউক ব্রহ্মবাদিনী অপালা পিতার আশ্রমে দীর্ঘকাল অবস্থান করিয়া ইন্দ্রের তুষ্টির জন্য সুদীর্ঘকাল তপস্যা করিয়াছিলেন। সুদীর্ঘকাল ইন্দ্রের প্রীতিপরায়ণা হইয়া ইন্দ্র-ভাবে ভাবিত হইয়াছিলেন। এজন্য যাহা ইন্দ্রের প্রিয় তাহাই সম্পাদন করিবার জন্য অপালার সুতীব্র ইচ্ছা হইয়াছিল। কোন সময়ে অপালার মনে হইয়াছিল যে, সোম ইন্দ্রের অতি প্রিয়। ইন্দ্রের অতি প্রিয় সোম আমি ইন্দ্রকে প্রদান করিব। এইরূপ সংকল্প করিয়া এক সময় অপালা স্নানার্থ নদীতীরে গিয়াছিলেন। নদীতে স্নান করিয়া যখন তিনি পিতার আশ্রমের দিকে প্রতিনিবৃত্ত হইতে ছিলেন তখন পথিমধ্যে একখণ্ড সোমলতা যাদৃচ্ছিকভাবে অপালা

প্রাপ্ত হইয়াছিলেন। সোম প্রাপ্ত হইয়া অপালার মনে অতিশয় হর্ষ হইয়াছিল। অপালা এই সময়ে ইন্দ্রচিন্তায় তন্ময়ীভাব প্রাপ্ত হইয়া বিহ্বল হইয়াছিলেন। যে লব্ধ সোম ইন্দ্রকে প্রদান করিবেন বলিয়া পূর্ব হইতেই তাঁহার অভিলাষ হইয়াছিল অতি বিহ্বলতা প্রযুক্ত সেই সোমখণ্ড স্বীয় মুখে অর্পণ করিয়া চর্বণ করিতে লাগিলেন। পথিমধ্যে অপালা যখন সোমচর্বণ করিতে করিতে পিতার আশ্রমের দিকে আসিতেছিলেন তখন অপালার সোমচর্বণকালে দন্তের ঘর্ষণজনিত শব্দ উত্থিত হইয়াছিল। সোমযাগে সোমলতা প্রস্তরে কুটিয়া রস গ্রহণ করিতে হয়। প্রস্তর দ্বারা সোম লতার কুট্টন সোমাভিষব বলিয়া প্রসিদ্ধ। অপালার দন্তঘর্ষণজন্য শব্দ সোমাভিষব ধ্বনি মনে করিয়া ইন্দ্র সেই স্থলে উপস্থিত হইয়াছিলেন এবং উপস্থিত হইয়া অপালাকে জিজ্ঞাসা করিয়াছিলেন—এখানে কি প্রস্তর দ্বারা সোমলতার রস গ্রহণ করা হইতেছে? ইহার উত্তরে অপালা বলিয়াছিলেন—মহর্ষি অত্রির কন্যা অপালা স্নান করিবার জন্য নদীতীরে আসিয়া সোমলতা দেখিতে পাইয়াছিলেন। অত্রিকন্যা অপালাই সেই লব্ধসোম চর্বণ করিতেছেন আর সোমলতার চর্বণজন্য ধ্বনি শ্রুত হইতেছে, প্রস্তর দ্বারা সোমলতা কুট্টনের ধ্বনি হইতেছে না। ইন্দ্র অপালার এই কথা শুনিয়া প্রতিনিবৃত্ত হইতেছেন দেখিয়া অপালা বুঝিতে পারিয়াছিলেন—ইনিই ইন্দ্র। তখন অপালা ইন্দ্রের ভাবে অতিশয় আবিষ্ট হইয়া ইন্দ্রকে বলিয়াছিলেন—ইন্দ্র, তুমি কেন ফিরিয়া যাইতেছ? তুমি তো সোমরসপানের জন্য প্রতি গৃহেই গমন করিয়া থাক। যে যজমান তোমার জন্য সোমের অভিষব করিয়া থাকে সেই গৃহেই তুমি গমন করিয়া থাক। এখানেও আমার দন্তদ্বারা নিষ্পীড়িত সোমের রস তুমি পান করিতে পার। অত্রিকন্যা প্রথমে ইহাকে ইন্দ্র বলিয়া বুঝিতে পারেন নাই। পরে যখন ইন্দ্র বলিয়া বুঝিতে পারিয়াছিলেন তখন অপালা নিজের মুখনিহিত সোমকে লক্ষ্য করিয়া বলিয়াছিলেন হে সোম, তুমি সমাগত ইন্দ্রের জন্য রসক্ষরণ কর। দ্রুত তোমা হইতে রস ক্ষরিত হউক। ইন্দ্র অপালার

প্রতি অনুরাগবশতঃ অপালার মুখস্থিত সোমরস পান করিয়াছিলেন। ইন্দ্র অপালার মুখস্থিত সোমরস পান করিয়া পরিতৃপ্ত হইয়াছিলেন।

যখন ইন্দ্র অপালার মুখস্থিত সোমরস পান করিয়াছিলেন তখন আপালা ইন্দ্রকে বলিয়াছিলেন—আমি ত্বগ্‌দোষ দুষ্ট বলিয়া স্বামি-কর্তৃক পরিত্যক্ত হইয়াছিলাম। কিন্তু আজ সৌভাগ্যবশতঃ আমি ইন্দ্রের সহিত সঙ্গত হইয়াছি। তখন ইন্দ্র অপালাকে বলিয়াছিলেন—তুমি যে কোন বর প্রার্থনা কর, আমি তাহা তোমাকে প্রদান করিব। অপালা তিনটি বর প্রার্থনা করিয়াছিলেন। দুইটি বর অনাবশ্যক বলিয়া এই স্থলে বিবৃত হইল না। তৃতীয় বর অপালা প্রার্থনা করিয়াছিলেন যে আমি ত্বগ্‌দোষ দুষ্ট হইয়া দুর্ভগা হইয়াছি। ত্বগ্‌দোষ তিরোহিত হইয়া আমার ত্বক্‌প্রদেশ লোমযুক্ত হউক। সায়ণাচার্য বর্ণিত ইতিহাসে বলা হইয়াছে যে "মম গুহ্যস্থানমপি আরোমশং তদ্রোমযুক্তং কুরু। ইন্দ্র অপালার প্রার্থনা অনুসারে অপালার ত্বগ্‌দোষ পরিহারের জন্য স্বীয় রথচ্ছিদ্রে, শকটচ্ছিদ্রে, ও যুগচ্ছিদ্রে অপালাকে তিনবার আকর্ষণ করিয়াছিলেন। ইহাতে অপালার ত্বক্ হইতে ত্বগ্‌দোষ সজারু, গোধা ও কৃকলাসরূপে নির্গত হইয়াছিল। অপালা ত্বগ্‌দোষবর্জিত হইয়া সূর্যের সদৃশ কান্তিযুক্ত হইয়াছিলেন। অপালা দৃষ্ট এই সূক্তের দ্বিতীয় মন্ত্রে বলা হইয়াছে--ইমং জম্ভসুতং পিব"। ইহার অর্থ—জম্ভসুত দন্তনিষ্পীড়নে অভিষুত সোমরস পান কর।

এই সূক্তের চতুর্থ মন্ত্রে বলা হইয়াছে—"উবিৎপতিদ্বিষো যতিরিন্দ্রেণ সঙ্গমামহৈ।" এই মন্ত্রাংশের অভিপ্রায়—ত্বগ্‌দোষপ্রযুক্ত দুর্ভগা বলিয়া পতিকর্তৃক পরিত্যক্তা হইয়া আমি চলিয়া আসিয়াছি। কেহ আমাকে গ্রহণ করে নাই। সম্প্রতি আমি ইন্দ্রের সহিত সঙ্গত হইয়াছি। এস্থলে ভাষ্যকার সায়ণ বলিয়াছেন—মন্ত্রস্থিত সঙ্গম শব্দের দ্বারা ইন্দ্র অপালাকে কামনা করিয়াছিলেন ইহাই প্রতীত হইতেছে। এই সমস্ত মন্ত্রগুলি আলোচনা করিলে ইহা সুস্পষ্ট প্রতীত হয় যে, পতিপরিত্যক্তা ব্রহ্মবাদিনী অপালা স্বীয় ত্বগ্‌দোষের পরিহারের জন্য সুদীর্ঘকাল ইন্দ্রের উপাস্য

নিমগ্ন হইয়া ইন্দ্রের প্রতি অনুরাগিণী হইয়াছিলেন। অপালার তপঃ-প্রভাবে ইন্দ্রও অপালার প্রতি অনুরাগযুক্ত হইয়াছিলেন। ইন্দ্রের প্রতি অপালার অনুরাগের আতিশয্যপ্রযুক্তই ব্রহ্মবাদিনী অপালা স্বীয় উপাস্য ইন্দ্রকে স্বীয় দন্তচর্বিত সোমরসপ্রদানে কুণ্ঠিত হন নাই। উপাসক সর্বত্রই অতি বিশুদ্ধ ভাবে উপাস্য দেবতার উপহারাদি প্রদান করিয়া থাকেন। কিন্তু এস্থলে অপালা যে ইন্দ্রের প্রীতিলাভের জন্য সুদীর্ঘকাল তপস্যায় নিযুক্ত রহিয়াছেন অপালার সেই পরমোপাস্য ইন্দ্রকে সম্মুখে দেখিয়া তাহাকে স্বীয় মুখস্থিত সোমরসপানের জন্য বলিতে কিছুমাত্র কুণ্ঠাবোধ করেন নাই। ইন্দ্রের প্রতি অনুরাগের আতিশয্য প্রযুক্তই ব্রহ্মবাদিনী অপালা ইন্দ্রকে এইরূপ বলিতে সাহসী হইয়াছিলেন এবং ইন্দ্রও অপালার দীর্ঘ তপস্যায় আকৃষ্ট হইয়া অপালার প্রতি অনুরাগী হইয়াছিলেন। তাহা না হইলে অপালার মুখস্থিত সোমরস পান করিতে ইন্দ্র কখনও সম্মত হইতেন না। এই সূক্তের চতুর্থ মন্ত্রে—"ইন্দ্রেণ সঙ্গমামহৈ" এই উক্তির দ্বারা সুস্পষ্টভাবে ইন্দ্রের সহিত সঙ্গত হইবার কথা বলা হইয়াছে। সুতরাং উপাস্য দেবতাকে অতি অনুরাগবশতঃ পতিভাবে উপাসনা করা এবং অনুরাগের আতিশয্যপ্রযুক্ত স্বমুখস্থিত উচ্ছিষ্ট বস্তু উপাস্যকে অকুণ্ঠিত চিত্তে প্রদান করার কথা এই সূক্তে বিবৃত হইয়াছে। এই অপালা সূক্তে উপাস্য ইন্দ্রকে অপালা পতিরূপে প্রাপ্ত হইয়াছিলেন বলা হইয়াছে। সুতরাং দেখা যাইতেছে যে, উপাস্যকে কেবল স্তুতি-নতি করিবার কথাই বেদমন্ত্রে বলা হয় নাই প্রত্যুত উপাস্যের প্রতি অতি অনুরাগ ও অতি অনুরাগবশতঃ তদুচিত ব্যবহারও বেদমন্ত্রমধ্যে উক্ত হইয়াছে। এজন্য গোপাঙ্গনাগণ যে কৃষ্ণকে পতিরূপে উপাসনা করিয়াছিলেন তাহা বৈদিক মর্যাদার বিরুদ্ধ নহে। প্রীতির কত আতিশয্য থাকিলে উপাসক স্বীয় মুখস্থিত দ্রব্য উপাস্যকে অকুণ্ঠিত চিত্তে প্রদান করিতে ও উপাস্য দেবতাও তাহা প্রসন্ন মনে গ্রহণ করিতে পারেন তাহা বিশেষ প্রণিধানযোগ্য।

আমাদের দেশে শাক্তসম্প্রদায়ের মধ্যেও কেহ কেহ স্বীয় উপাস্য দেবতার নিকটে নৈবেদ্য বস্তু প্রথমতঃ নিজে আস্বাদ গ্রহণ করিয়া নিজের নিকটে রুচিত বোধ হইলে উপাস্য দেবতাকে প্রদান করিয়া থাকেন। ইহাও আপাত দৃষ্টিতে বৈদিক সমাচারবিরুদ্ধ বলিয়া মনে হইতে পারে। কিন্তু ব্রহ্মবাদিনী অপালার ব্যবহারের দিকে লক্ষ্য করিলে তাদৃশ ব্যবহারও বৈদিক সমাচারের অবিরুদ্ধ বলিয়া মনে হইবে। অননুরাগে যে ব্যবহার হয় অনুরাগের আতিশয্যবশতঃ সেই ব্যবহারই অন্যথা প্রতিভাত হয়। ব্রহ্মবাদিনী অপালা ইন্দ্রকে গৃহে লইয়া গিয়াও নানাবিধ উপহার প্রদান করিতে পারিতেন; কিন্তু তাহা করেন নাই। পথিমধ্যে ইন্দ্রকে যখন দেখিলেন তখনই নিজের মুখস্থিত সোমরস গ্রহণ করিবার জন্য ইন্দ্রকে অনুরোধ করিলেন। ইন্দ্রও বিনা আপত্তিতে তাহাই গ্রহণ করিয়া প্রীত হইলেন এবং অপালার ম্লান কান্তি সুনির্মল করিয়া তাহার সহিত সঙ্গত হইলেন। এই ব্যবহার ভাগবত প্রভৃতি পুরাণ গ্রন্থে যেরূপ সমর্থিত হইয়াছে বেদমন্ত্রেও তাদৃশই দেখিতে পাওয়া যায়। সুতরাং পুরাণবর্ণিত ব্যবহার অশ্রৌত বলিয়া শঙ্কা করিবার কোন অবসর নাই। ঈশ্বরকে উপাসক নানা দৃষ্টিতে উপাসনা করিয়া থাকেন। এজন্য কোনও স্থলে ঈশ্বরকে কান্ত বলিয়া উপাসনা করিলেও তাহা বেদানুকূলই বটে কিন্তু বেদবিরোধী নহে। ব্রহ্মবাদিনী অপালার এই উপাখ্যান লইয়া পুরাণে কোনও বিস্তৃত আলোচনা দেখা যায় না। তথাপি ঋক্‌সংহিতার মন্ত্রভাগে এই উপাখ্যান বর্ণিত হইয়াছে এবং শাট্যায়নক ব্রাহ্মণেও সুস্পষ্টভাবে এই মন্ত্রের অভিপ্রায় বিবৃত হইয়াছে। মন্ত্রের ব্যাখ্যা প্রসঙ্গে ভাষ্যকার সায়ণ শাট্যায়নক ব্রাহ্মণ উদ্ধৃত করিয়া বেদমন্ত্রের অভিপ্রায় স্পষ্ট করিয়াছেন। যাহা মন্ত্রে ও ব্রাহ্মণে আম্নাত হইয়াছে তদনুরূপ ব্যবহার পুরাণাদিতেও বলা হইয়াছে। সুতরাং মধুরভাবে উপাস্যের উপাসনা ব্যক্তিবিশেষের কপোলকল্পিত নহে এবং ইহার প্রতি অনাদরেরও কারণ নাই। যেহেতু বেদের

মন্ত্রভাগে ও ব্রাহ্মণগ্রন্থে মধুরভাবে উপাস্যের উপাসনা বিবৃত হইয়াছে। সায়ণাচার্য অপালাদৃষ্ট এই সূক্তের ব্যাখ্যায় যে প্রাচীন ইতিহাস উদ্ধৃত করিয়াছেন তাহাতেও উপাস্যের মধুরভাবে উপাসনার কথা জানিতে পারা যায়। আমরা বেদের মন্ত্রভাগে ঈশ্বর প্রবন্ধে ঈশ্বরের প্রতি পিতৃত্বাদি আরোপের কথা বলিয়াছি। কিন্তু সেই প্রবন্ধে ঈশ্বরকে কান্তরূপে, নায়করূপে নির্দেশ বেদমন্ত্র হইতে প্রদর্শন করা হয় নাই। এই প্রবন্ধে আমরা সেই অনুক্তভাগের পরিপূরণের জন্য এই পরিশিষ্ট ভাগ যোজনা করিলাম। ইহাতে ঈশ্বর সম্বন্ধে বেদমন্ত্র হইতে ধারণার পরিপূর্ণতা সিদ্ধ হইল। আমরা বেদমন্ত্র উদ্ধৃত করিয়া ইহা সুস্পষ্ট ভাবে দেখাইয়াছি যে, ইন্দ্র শব্দ পরমেশ্বরেরই বোধক। সুতরাং এই সূক্তে ইন্দ্রশব্দের পুনঃ পুনঃ উল্লেখ থাকিলেও তাহা অপরমেশ্বররূপ এইরূপ শঙ্কা করিবার কোন অবসর নাই।

---

# পরিশিষ্ট খ

ভাগবতসিদ্ধান্ত পাঞ্চরাত্র সিদ্ধান্ত নামে অভিহিত হয়। ১। আগম সিদ্ধান্ত, ২। দিব্য সিদ্ধান্ত, ৩। তন্ত্রসিদ্ধান্ত, ৪। তন্ত্রান্তর সিদ্ধান্ত—এই চারিটি সিদ্ধান্তই পাঞ্চরাত্রের অন্তর্গত। এজন্য চতুঃ পাঞ্চরত্র বলা হয়। এই চতুর্বিধ পাঞ্চরাত্রের মধ্যে পরস্পর কোনও বিরোধ নাই।

কেহ কেহ এই ভাগবত সিদ্ধান্তে ও বৈদিকাবৈদিক ভেদ প্রদর্শন করিয়া থাকেন। এই ভাগবত সিদ্ধান্তের অন্তর্গত বৈখানস মত আছে। পাঞ্চরাত্র সিদ্ধান্ত, সাত্বত সংহিতা, বিহগেন্দ্র সংহিতা, পৌষ্কর সংহিতা, পারমেশ্বর সংহিতা, পদ্ম সংহিতা, কপিঞ্জল সংহিতা, অহির্বুধ্ন্য সংহিতা প্রভৃতি ১০৮ খানি গ্রন্থ আছে এবং বৈখানসাগমেও বহু গ্রন্থ আছে। তন্মধ্যে মরীচি, অত্রি, পুলস্ত্য প্রভৃতি নয়জন মহর্ষি প্রণীত নয়খানি সংহিতা গ্রন্থ প্রধান।

বৈখানসশাস্ত্রে পাঞ্চরাত্র শাস্ত্রকে অবৈদিক বলা হইয়াছে। পরিমল গ্রন্থে অপ্যয়দীক্ষিত বৈখানস শাস্ত্রের উক্তি উদ্ধৃত করিয়াছেন। "আগ্নেয়ং পাঞ্চরাত্রন্তু দীক্ষাযুক্তঞ্চ তান্ত্রিকম্। অবৈদিকত্বাত্তৎ তন্ত্রং ভতো বৈখানসেন তু। সৌম্যেন বৈদিকেনৈব দেবদেবং সমর্চয়েৎ ॥"

ব্রঃ সূঃ ২।২।৪৪

এই সমস্ত উক্তির সারমর্ম্ম এই যে শৈব বৈষ্ণবাদি আগম শাস্ত্রও বেদানুযায়ি বলিয়াই ভারতীয় শিষ্টজন কর্ত্তৃক গৃহীত হইয়াছে। যে সমস্ত আগম অবৈদিক বলিয়া প্রসিদ্ধ তাহা বেদে অনধিকৃত অধিকারীর জন্য ব্যবস্থিত আছে বুঝিতে হইবে।

